# মানস-সরোবর ও কৈলাস

সচিত্র ভ্রমণ-কাহিনী

শ্রীসুশীলচন্দ্র ভট্টাচার্য্য

শ্রাবণ, ১৩৩৮

# উৎসর্গ



জীবন্তে যিনি গৌতম,

মরণে শাশ্বত শিব-মূর্ত্তি

সেই

মহামহোপাধ্যায় পণ্ডিত

রাখালদাস ন্যায়রত্ন

দাদা-মহাশয়ের

শ্রীচরণে



# ভূমিকা

পুণ্য ভারত-ভূমির অসাধারণ মহিমার অনন্ত কারণ বিদ্যমান আছে। ভারতের পূজ্যপাদ মুনিঋষিগণ, ভারতের অধ্যাত্মবিৎ বড় বড় দার্শনিকগণ, ভারতের সতীকুল-ললামভূতা সীতা-সাবিত্রী-অরুন্ধতী প্রভৃতি প্রাতঃস্মরণীয় মহিলাবৃন্দ, ভারতের বেদ, স্মৃতি, পুরাণ, ইতিহাস, জ্যোতিষ ও কলা প্রভৃতি শাস্ত্রসমূহ এবং ভারতের ত্রিলোক-বিখ্যাত আদর্শ-চরিত বীরপুরুষগণ—আরও কত লিখিব, এই জাতীয় মানব-মহিমার জ্বলন্ত উদাহরণ স্বরূপ অসংখ্য কারণসমূহ মিলিত হইয়া ভারতবর্ষকে পৃথিবীর মধ্যে অনাদি কাল হইতে যেমন অতুলনীয় গৌরবে অলঙ্কৃত করিয়াছে, ভারতের অগণিত মহাপ্রভাবশালী তীর্থরাজিও অপর দিকে জগতে ভারতের অতুলনীয় মহিমা তেমনই খ্যাপন করিয়া থাকে। এক কথায় বলিতে গেলে বলিতে হয় যে, পৃথিবীর সকল সভ্য-প্রদেশ অপেক্ষা ভারতের তীর্থজনিত গৌরব অত্যন্ত অধিক। হিমাদ্রি হইতে কুমারিকা পর্য্যন্ত, আবার আসাম হইতে সিন্ধু পর্য্যন্ত, ভারতের সমস্ত প্রদেশই অসংখ্য তীর্থের গৌরবে সমুদ্ভাসিত। পৃথিবীর অন্য কোন মহাদেশে এত তীর্থ দেখিতে পাওয়া যায় না। ভারতের ইহাও হইতেছে অন্যতম বৈশিষ্ট্য। পৃথিবীর অন্যান্য সভ্য দেশের কৌতুকপ্রিয় প্রাকৃত-শোভা-

## ভূমিকা

দর্শন-লোলুপ ধনী ও মধ্যবিত্ত সম্প্রদায় ভূমণ্ডলের নানা স্থানের বিস্ময়াবহ প্রাকৃতিক দৃশ্যসমূহ বিলোকন করিবার জন্য প্রচুর অর্থব্যয় ও নানাপ্রকার ক্লেশ স্বীকার করিয়া থাকেন, ইহা আমরা সকলেই জানি। তাঁহাদিগের উদ্যম ও অধ্যবসায় যে সর্ব্বথা প্রশংসনীয় তাহাতে সন্দেহ নাই। ভারতেও পাশ্চাত্য-শিক্ষা প্রসারের সঙ্গে সঙ্গে প্রাকৃতিক দৃশ্য দর্শন করিয়া কৌতূহল চরিতার্থ করিবার প্রবৃত্তি নব্য শিক্ষিতবৃন্দের মধ্যে বহুল ভাবে দেখা দিয়াছে, ইহাও প্রশংসনীয়। কিন্তু ভারতের সনাতন ধর্ম্মাবলম্বী প্রাচীন গৌরবের প্রতি আস্থাসম্পন্ন নরনারীগণের তীর্থদর্শনের জন্য ব্যাকুলতা ও একপ্রান্ত হইতে অপরপ্রান্ত পর্য্যন্ত যে পর্য্যটন—তাহার সহিত ঐ সকল প্রাকৃতিক দৃশ্য দর্শন-লোলুপ পর্য্যটকগণের সাদৃশ্য যেমন আছে, বিলক্ষণতাও সেইরূপ সমধিক ভাবে বিদ্যমান এবং তাহাই হিন্দু-ভারতের পক্ষে বিশেষরূপে প্রশংসনীয় ও শ্রদ্ধেয় হইয়া থাকে। পায়ে হাঁটিয়া দারুণ শীত, গ্রীষ্ম ও আতপ সহ্য করিয়া, পথে বাসস্থানের ও প্রাণ-ধারণের যোগ্য আহারাদির অসহনীয় অভাব নীরবে সহন করিয়া ভারতের বিশ্বাসী হিন্দুনরনারীগণ যে ধর্ম্মপ্রাণতা, ত্যাগশীলতা ও বীরতার পরিচয় এখনও দিয়া থাকেন, তাহা যে না দেখিয়াছে তাহাকে বুঝান যায় না। অগণিত নরনারীর প্রতিবর্ষে এই তীর্থ-যাত্রার ক্লেশের ইতিহাস এখনও কোন ভাষায় লিখিত হয় নাই। যদি কোন দিন লিখিত হয়, তবে দৃঢ় বিশ্বাসসহকারে আমি বলিতে পারি, তাহা ভাষায় বর্ণনীয়

বিষয়-সমূহের মধ্যে সর্ব্বাপেক্ষা বিস্ময়োৎপাদক ও সকলেরই হৃদয়াকর্ষক হইবে। এই জাতীয় সাহিত্যের প্রচার বর্ত্তমান সময়ে যে একান্ত অপেক্ষণীয় তাহাতে সন্দেহ নাই। সুখের বিষয় যে, এইরূপ একখানি গ্রন্থ সম্প্রতি আমাদের হস্তগত হইয়াছে। আশীর্ব্বাদ-ভাজন শ্রীমান্ সুশীলচন্দ্র ভট্টাচার্য্য অসীম ক্লেশ ও অর্থব্যয় অঙ্গীকার করিয়া নিজে ভারতীয় তীর্থ-রাজির মধ্যে সর্ব্বাপেক্ষা দুর্গম ও সর্ব্বাপেক্ষা সমধিক গাম্ভীর্য্যময় অনন্ত প্রাকৃতিক শোভা সম্পন্ন মহাতীর্থ—কৈলাস ও মানস-সরোবরে গমন পূর্ব্বক গন্তব্য পথের ও তৎসংক্রান্ত প্রাকৃত দৃশ্যরাজি স্বয়ং প্রত্যক্ষ করিয়া, বাঙ্গালী পাঠক-পাঠিকাগণের জ্ঞান বৃদ্ধি ও সন্তোষের জন্য এইরূপ একখানি সুন্দর গ্রন্থ প্রণয়ন করিয়াছেন। সুবিখ্যাত "বসুমতী" নামক মাসিক পত্রে ধারাবাহিক-রূপে তাঁহার এই—মানস-সরোবর ও কৈলাস যাত্রার বিবরণ প্রকাশিত হইয়াছে। সম্প্রতি ঐ সকল ভ্রমণ-বৃত্তান্তগুলি, একত্র সংগ্রহ ও অপেক্ষিত পরিবর্ত্তন ও পরিবর্দ্ধন করিয়া তিনি সচিত্র "মানস-সরোবর ও কৈলাস" এই নামে গ্রন্থাকারে মুদ্রিত ও প্রকাশিত করিয়াছেন। এই গ্রন্থখানি পাঠ করিয়া আমি আশান্বিত হইয়াছি যে, এই প্রকার প্রয়োজনীয় সাহিত্য-সৃষ্টির বাস্তব সূত্রপাত এতদিনে আমাদের ভাষায় হইল; এই সূত্রানুসারে ভবিষ্যৎ তীর্থ-সাহিত্যিকগণ অগ্রসর হইলে বঙ্গীয় সাহিত্যের প্রভূত উন্নতি সাধিত হইবে। এই গ্রন্থে প্রাকৃতিক দৃশ্যাবলীর বর্ণনামাত্র করিয়াই গ্রন্থকার বিরত,

হয়েন নাই, কারণ হিন্দুতীর্থ-যাত্রীর পক্ষে প্রাকৃতিক তীর্থ-শোভা দর্শনই তীর্থযাত্রার প্রধানতম উদ্দেশ্য নহে, কিন্তু উহা অবান্তর মাত্র। অবান্তর বলিয়া তিনি তাহার উপেক্ষাও করেন নাই। কিন্তু ললিত সরল ভাষায় তাহার বর্ণনার সঙ্গে সঙ্গে তীর্থের পুরাণ ও ইতিহাস বর্ণিত অবশ্য জ্ঞাতব্য বিষয়গুলির সপ্রমাণ উল্লেখ তিনি এইগ্রন্থে করিয়াছেন এবং এই সর্ব্বাপেক্ষা দুর্গম কৈলাস-তীর্থ-যাত্রায় প্রত্যেক যাত্রীর কি ভাবে অগ্রসর হওয়া উচিত, যাত্রিগণের উপকারার্থে সে সম্বন্ধে পরিষ্কার ভাবে বিস্তৃত পরিচয়ও প্রদান করিয়াছেন। পথে যাইবার সময় কোথায় কোন্ কোন্ বস্তু তীর্থযাত্রীর পক্ষে আবশ্যক-ভাবে সংগ্রহ করিতে হয়, পথের উভয় পার্শ্বস্থিত গ্রাম ও জনপদের অধিবাসিগণের প্রকৃতি কি প্রকার, কিরূপ ব্যবহার তাহারা ভালবাসে, কিরূপ ব্যবহারেই বা বিরক্ত হয়, তাহাদের নিকট হইতে কি ভাবে কিরূপ সাহায্য তীর্থযাত্রিগণ পাইতে পারেন, কোথায় কোন্ বস্তু কিরূপ মূল্যে পাওয়া যায়, কোন্ স্থান হইতে 'দোভাষী' সঙ্গে লওয়া উচিত, এক চটি হইতে অন্য চটির দূরত্ব কত, পথের দুর্গমতা কি প্রকার, কোন্ সময়ে যাত্রা করিতে হয় ইত্যাদি অবশ্য জ্ঞাতব্য বিষয়গুলি এই গ্রন্থের মধ্যে অতি সুন্দর ভাবে বর্ণিত হইয়াছে। তীর্থ-সংলগ্ন মনোহারী দৃশ্যসমূহের এ পর্য্যন্ত অপ্রকাশিত সুন্দর চিত্রাবলীতেও গ্রন্থখানি প্রথম হইতে শেষ পর্য্যন্ত সমলঙ্কৃত। প্রত্যেক তীর্থের ঐতিহাসিক ও পৌরাণিক তত্ত্বের অনুশীলনে গ্রন্থকার অপূর্ব্ব কৃতিত্বের

পরিচয়ও দিয়াছেন। হিমবৎপ্রদেশের তীর্থযাত্রা সম্বন্ধে যে কয়খানি গ্রন্থ আমি দেখিয়াছি, তাহাদের মধ্যে এইখানিই সর্ব্বোৎকৃষ্ট বলিয়া আমার মনে হয়। যুগপ্রভাবে শাস্ত্র ও ব্রাহ্মণের মহিমা হ্রাসের সঙ্গে সঙ্গে ভারতের তীর্থরাজির প্রতি নব্য-শিক্ষিত হিন্দুগণের বর্ত্তমান ঔদাসীন্য, দেশের পক্ষে, জাতির পক্ষে বিশেষ অনিষ্টকর, ইহা অভিজ্ঞ ব্যক্তি মাত্রেই বুঝিয়া থাকেন। এই ঔদাসীন্য দূর করিবার জন্য ভারতের সর্ব্বাপেক্ষা দুর্গম অথচ সর্ব্বাপেক্ষা সুন্দর মহাতীর্থ—কৈলাস ও মানস-সরোবরের এমন সুন্দর বর্ণনাযুক্ত প্রয়োজনীয় এই গ্রন্থখানি প্রকাশিত করিয়া কল্যাণ-ভাজন গ্রন্থকার বাঙ্গালী আস্তিক হিন্দু মাত্রেরই যে বিশেষ কৃতজ্ঞতা-ভাজন হইয়াছেন এবং যথেষ্ট উপকার করিয়াছেন, ইহা আমি নিঃসন্দেহে বলিতে পারি। আমি আশা করি, এই গ্রন্থখানি বাঙ্গালীর গৃহে গৃহে শোভা বর্দ্ধন করিবে।

৺কাশীধাম
২রা শ্রাবণ, ১৩৩৮

শ্রীপ্রমথনাথ তর্কভূষণ

# উপক্রমণিকা

ব্রহ্মার মানস-সৃষ্ট মানস-সরোবর ও মৃত্যুঞ্জয় সদাশিবের নির্ব্বিকল্প সমাধিক্ষেত্র শ্রীকৈলাস—এই উভয় তীর্থই হিন্দুর চক্ষে কতদূর শ্রেষ্ঠ ও পবিত্র, তাহা কাহাকেও বলিয়া দিবার আবশ্যকতা নাই। এই তীর্থযাত্রার পথ ভারতের সকল তীর্থস্থানের যাত্রাপথ অপেক্ষা অধিকতম দুর্গম। এই মানস-তীর্থ এ যাবৎ প্রায় সকলেরই মানসে কল্পনার ছবির মতই অন্তরের অন্তরতম প্রদেশে অবস্থান করিত। পূর্ব্বে এ তীর্থে কেবল সাধু-সন্ন্যাসীরাই যাত্রা করিতেন। তাঁহারা ফিরিয়া আসিলে জন-সাধারণের মধ্যে সৌভাগ্যবশতঃ যদি তাঁহাদের সহিত কাহারও সঙ্গলাভ ঘটিত, তবে সেই সকল সাধু মহাত্মার প্রমুখাৎ মানস বা কৈলাস সম্বন্ধে নিত্য নূতন কতই না আশ্চর্য্যজনক ঘটনা উপকথার মত আমাদের কর্ণে মধুবর্ষণ করিত। অনেক স্থলে সাধারণতঃ তাহার বর্ণন এইরূপ :—"মানসের নীলজলে নীল-কমল সদাই প্রস্ফুটিত থাকে। সেই স্বচ্ছ সুমহান্ পবিত্র হ্রদে দেবতাগণ স্নান-মার্জ্জনাদি নিত্যক্রিয়া সমাপন করিয়া শ্রীকৈলাস-সমাধি-বেদীর তলে বসিয়া দেবাদিদেব মহাদেবের স্তব-স্তুতি-ধ্যানে নিরন্তর ব্যস্ত, সে জলে 'পরমহংস'-রূপী হংসের বিচরণ অবাধ। তাহারা রাজহংস অপেক্ষাও আকারে বৃহৎ, দর্শন মাত্রেই ক্রূরপ্রকৃতি মনুষ্যের চিত্ত নির্ম্মল হইয়া যায়"—ইত্যাদি অপূর্ব্ব ভক্তিভাবসমন্বিত কাহিনী শুনিয়া শুনিয়া এ দুর্গম তীর্থের দর্শনাশার সুযোগ বহুদিন হইতেই অন্বেষণ করিতেছিলাম।

ভূতভাবন কৈলাসপতির অনুগ্রহে আজ বিনা বাধায় সে আকাঙ্ক্ষা পূর্ণ হইয়াছে। তাঁহারই কৃপায় উৎসাহের সহিত এ তীর্থ-যাত্রার আনুপূর্ব্বিক সমস্ত বিবরণ সাধারণে প্রকাশ করিতে প্রবৃত্ত হইয়াছি।

## উপক্রমণিকা

এই দুর্গম তীর্থ-যাত্রার বিবরণ আরম্ভ করিবার পূর্ব্বে যাত্রা-সম্বন্ধে কয়েকটি প্রয়োজনীয় বিষয় পাঠকবর্গের অবগতির নিমিত্ত লিপিবদ্ধ করা উচিত। কারণ আমার মত যদি কাহারও এই তীর্থদর্শনের উৎকট অভিলাষ থাকে, তিনি এই বিবরণ পাঠ করিলে অবশ্যই কিছু না কিছু উপকৃত হইবেন, এরূপ আশা করা অস্বাভাবিক নহে। প্রথমেই জানা আবশ্যক, কোন্ সময়ে এই কৈলাসতীর্থে যাত্রা করা উচিত। বদরিকাশ্রম প্রভৃতি তীর্থক্ষেত্রে যাইতে গেলে যাত্রিগণ সাধারণতঃ বৈশাখ মাসেই যাত্রা করিয়া থাকেন; কিন্তু এই হিমালয়-পারের শ্রীকৈলাস-তীর্থযাত্রার সময় পৃথক্। এ পথে চির-তুষারাবৃত লিপুলেক গিরিবর্ত্মে (যেখান হইতে তিব্বতের সীমা আরম্ভ হইয়াছে) বৈশাখ জ্যৈষ্ঠ মাসে সর্ব্বদা তুষাররাশি গলিতে আরম্ভ হয়। সে সময়ে এই পথ অতিক্রম করা দুঃসাধ্য হইয়া থাকে। তিব্বতের "তাকলাকোট" নামক স্থানে বাণিজ্য করিবার জন্য ভুটিয়া-বণিকগণ ভেড়ার পৃষ্ঠে মাল বোঝাই দিয়া, সাধারণতঃ জ্যৈষ্ঠ মাসের শেষ ভাগে গিয়া থাকে। তুষার-স্তূপের উপর দিয়া ঐ ভেড়ার দলের পুনঃ পুনঃ গমন-ফলে ক্রমশঃ এই তুষার-পথ মনুষ্য-চলাচলের উপযুক্ত হয়। তখন হইতেই যাত্রীদিগকে "লিপুলেক পাস্" দিয়া যাইতে দেওয়া হয়। সুতরাং এ তীর্থ-পথে জ্যৈষ্ঠ মাসের শেষের দিকে অথবা আষাঢ়ের প্রথমে যাত্রা করাই যুক্তিযুক্ত।

যাত্রাকাল

কৈলাস বা মানস-যাত্রীর দ্বিতীয়তঃ জানিতে হইবে, এ পথে কিরূপ অবস্থার যাত্রিগণ যাইতে সমর্থ, কোন প্রকার যানবাহনাদির ব্যবস্থা আছে কি না? কি প্রকার উপায় অবলম্বন করিলে এই দুর্গম তীর্থ-দর্শনের সৌভাগ্য ঘটে? পুঙ্খানুপুঙ্খরূপে জানিয়া শুনিয়া যাত্রার আয়োজন করিলে যাত্রীর পক্ষে বিশেষ সুবিধা

যাত্রার অধিকারী

হইতে পারে। বর্ত্তমান সময়ের ভুক্তভোগী কৈলাসযাত্রী আমরা এ বিষয়ে যতদূর জানিয়া আসিয়াছি, তাহাই অন্য পাঠকবর্গকে জানাইতেছি।

প্রথম কথা ঃ—এই পথে পদব্রজে যাওয়াই সর্ব্বাপেক্ষা প্রশস্ত মনে হইল। তবে তাহাতে প্রতি যাত্রীরই পথের ক্লেশ সহনের উপযুক্ত শক্তির প্রয়োজন। বাঙ্গালা দেশের লোক, চিরদিন সমতল ক্ষেত্রে বাস করিয়া দুই মাস কাল একাদিক্রমে এই পার্ব্বত্য-পথে বিনা যান-বাহনে চৌদ্দ পনেরো মাইল হিসাবে অগ্রসর হইবেন, ইহা অবশ্যই কঠিন ব্যাপার সন্দেহ নাই। বিশেষতঃ পার্ব্বত্য-পথ বলিতে গেলে, পর্ব্বতের উপরে সাধারণ প্রশস্ত পথ, এ কথা যেন পাঠকবর্গের মধ্যে কেহ মনে না করেন। কৈলাসের পথে ইহার একটু বিশেষত্ব আছে। কোথায় কোন পাহাড়ের চড়াই পাঁচ হইতে সাত মাইল পর্য্যন্ত উচ্চে উঠিয়া গিয়াছে এবং সেই পথ এক এক স্থানে এমন সংকীর্ণ যে, একটিমাত্র মানুষই কোন মতে সেই পথে যাইতে পারেন। পাশাপাশি দুইজনের অগ্রসর হইবার উপায় নাই। আবার কোথায়ও বা এইরূপ ভাবে পাঁচ সাত মাইল 'উত্‌রাই' নামিয়া আসিয়াছে। প্রায় সকল পথেই মধ্যে মধ্যে শীতল ঝরণার ধারা প্রবাহিত হওয়ায়, সেই সেই স্থান খুবই পিচ্ছিল হইয়া আছে। খুব সন্তর্পণে সেই সকল স্থান অতিক্রম করিতে হয়, নহিলে পদস্খলিত হইয়া একবারে নীচে পড়িয়া যাইবার সম্ভাবনা। সুতরাং পদব্রজে যাইতে গেলে প্রত্যেক যাত্রীর হৃদয়ে বল এবং অন্তরে যথেষ্ট সাহসের প্রয়োজন। যাঁহাদের সে শক্তি নাই, তাঁহারা স্থানে স্থানে ঘোড়া বা ঝব্বুর সাহায্য পাইতে পারেন। এই ঝব্বু কৃষ্ণকায়, গায়ে বড় বড় লোমবিশিষ্ট জন্তু বিশেষ। দেখিতে অনেকটা ভীষণাকৃতি মহিষের মত। মায়ের জাতির যদি এই তীর্থভ্রমণের সাধ থাকে, তবে তাঁহারা কোন কোন স্থানে "ডাণ্ডি" করিতে পারিবেন। কোন স্থানে বা বাঁশে সতরঞ্চি বাঁধিয়া (দুই দিকে) সেই

ঝোলায় বসিয়া, বাঁশের উপরেই বুকের ভর দিয়া যাইতে হইবে। ইহা ছাড়া ঘোড়া বা ঝব্বু দুই প্রকার বাহনেই চড়িতে হইবে। রাস্তা খুব খারাপ থাকিলে, স্থানে স্থানে কিছু কিছু পদব্রজেও যাইতে না হয়, এমন নহে। এমন কি, এবারে 'নীরপানি' পাহাড়ের এক স্থানে ঝরণার পার্শ্বে বড় বড় উপলখণ্ড বিস্তৃত থাকায়, আমাদের সহযাত্রিণীদিগকে বাধ্য হইয়া পাহাড়ী-কুলির পৃষ্ঠে উঠিয়াও ( বালককে পৃষ্ঠে লওয়ার মত ) যাইতে হইয়াছে। এই সব উপায় জানা থাকিলে সাধারণতঃ প্রত্যেক যাত্রীই কৈলাস-যাত্রার দুর্গমতা অনুভব করিয়া লইবেন এবং মায়ের জাতিরা কৈলাস-যাত্রার অসুবিধা অনুভব করিয়া প্রথম হইতেই সতর্ক হইবেন। তাঁহারা যেন প্রত্যেকেই মনে রাখেন, উল্লিখিত সকল প্রকার কষ্ট স্বীকার করিবার সাহস ও ধৈর্য্য থাকিলে ( শুধু অর্থ হইলে চলিবে না ), তবে তাঁহাদের এই তীর্থ দর্শন লাভ হইতে পারে। এই দুর্গম তীর্থে যাইতে গেলে কি কি আবশ্যক-দ্রব্যাদি লইয়া যাইতে হয়, যাত্রীদিগের সুবিধার জন্য তাহাই এক্ষণে জানাইব।

যাত্রার আবশ্যক দ্রব্যাদি

( ১ ) দুর্গম পথে রাত্রিবাসের জন্য একটি তাঁবু লইয়া যাওয়া প্রয়োজন। এই তীর্থ পর্য্যটন করিয়া ফিরিয়া আসিতে অন্ততঃ দুই মাস সময় লাগিয়া থাকে। পথে রাত্রিবাসের জন্য পরিষ্কার ধর্ম্মশালা এক প্রকার নাই বলিলেই চলে। চৌদ্দ পনেরো মাইল পথ অতিক্রমের পরে যদি কোন গ্রাম দেখিতে পাওয়া গেল, তবে সেই গ্রাম্য লোকদের অনুগ্রহ হইলে মধ্যে মধ্যে দুই একখানি ঘরে আশ্রয় পাওয়া যায়, কিন্তু এমন স্থানেও আসিয়া পড়িতে হয়, যেখানে রাত্রিবাস করিবার জন্য তাঁবুই একমাত্র অবলম্বন হইয়া থাকে।

( ২ ) দারুণ শীত হইতে আপনাকে বাঁচাইবার জন্য শীতবস্ত্রাদি—

যেমন জামা, গায়ের কাপড়, গরম সোয়েটার, টুপী, গলাবন্ধ, দস্তানা, ট্রাউজার, দুই জোড়া ষ্টকিং ও দুই জোড়া জুতা, ( এক জোড়া ভিজিয়া গেলে অপর জোড়া ব্যবহার্য্য ) এবং পায়ের 'লপেটা' বা পট্টু ( যাহা সাধারণতঃ সিপাহীগণ ব্যবহার করে ) এবং শয়নের জন্য কম্বল, লেপ বালিশ ইত্যাদি।

( ৩ ) বর্ষার জল হইতে বিছানা-পত্রাদি বাঁচাইবার জন্য প্রত্যেক বিছানার উপরে বাঁধিতে একটি করিয়া ভালরূপে ঢাকিবার অয়েল্ ক্লথ এবং জিনিসপত্র—যেমন আটা, চাউল, চিনি, মশলা প্রভৃতি ঢাকা দিতে কিছু অতিরিক্ত অয়েল ক্লথও সঙ্গে রাখা আবশ্যক। নিজের গায়ের জামা, গরম কাপড় প্রভৃতিকে বৃষ্টির জল হইতে বাঁচাইবার জন্য একটি ছাতা ও 'ওয়াটার প্রুফে'র আবশ্যক করে।

( ৪ ) খাদ্য-দ্রব্যাদির মধ্যে প্রধানতঃ নূতন চাউল গার্ব্বিয়াং পর্য্যন্ত পাওয়া যায়। পুরাতন চাউল খাওয়ার অভ্যাস থাকিলে কিছু চাউল, কিছু মুগের ডাল ( কারণ, রাস্তায় একমাত্র মসুর ডাল ভিন্ন কোন ডালই পাইবেন না ), কিছু টকের আচার, পুরাতন তেঁতুল, আদা, শুক্না সকল প্রকার মশলা ( পিষিয়া লইলে ভাল ), পেস্তা, বাদাম, আখরোট, কিস্‌মিস্ প্রভৃতি কিছু কিছু শুষ্ক খাদ্য, অবস্থাবিশেষে কিছু চিঁড়ে সঙ্গে লইয়া যাওয়া উচিত। উৎকৃষ্ট ঘৃত, আটা বা ভেলি গুড় ( ইহা তত সুবিধার নহে ), তাকলাকোট পর্য্যন্ত বরাবরই পাইবেন। শরীরকে গরম রাখিবার জন্য কিছু চা সংগ্রহ করিয়া লওয়া আবশ্যক।

( ৫ ) রন্ধনের জন্য আবশ্যক-পাত্রাদি (যতদূর হাল্কা হইতে পারে)—একটি ষ্টোভ, দুই বোতল স্পিরিট, এক টিন কেরোসিন তৈল ( টিনগুলি মজবুত অর্থাৎ পেট্রোলের টিন হইলেই ভাল হয় ), একটি হ্যারিকেন লণ্ঠন, একটি টর্চ্চলাইট্, তদুপযোগী অতিরিক্ত 'ব্যাটারী', সম্ভব হইলে আত্ম-

রক্ষার্থে দু' একটি আগ্নেয়াস্ত্র ( যথা বন্দুক বা রিভল্‌ভার ), পাহাড়ে উঠিবার একটি লম্বা ছড়ি ( Stick ), এক বাণ্ডিল দেশালাই ও বাতি, কাপড় পরিষ্কার রাখিবার জন্য কিছু সাবান, মাখা বা খাওয়ার অভ্যাস থাকিলে একটিন সরিসার তৈল ( পথে ইহার সম্পূর্ণ অভাব ), তাহা ছাড়া মুখে মাখিবার "ভেসেলিন্", "পমেটম্" ইত্যাদি ( কারণ, তিব্বতের হাওয়ায় মুখ নাক ফাটিয়া অনেক সময়ে রক্ত পর্য্যন্ত বাহির হয় ), জ্বর, শর্দ্দি ও আমাশয়ের কিছু কিছু আবশ্যকমত ঔষধপত্র, এক শিশি জম্‌বক্ এবং একটি চসমা ( Sun gogles ) তিব্বতের রৌদ্রে আবশ্যক করে।

এতগুলি জিনিসপত্রকে ব্যবস্থামত বোঝা তৈয়ার করিয়া, বর্ষার বৃষ্টি মাথায় লইয়া, পার্ব্বত্য বন্ধুর পথ প্রত্যহ দশ পনেরো মাইল হিসাবে অতিক্রম করিবার সাহস ও ধৈর্য্য থাকিলে যাত্রিগণ কৈলাসতীর্থ পর্য্যটনে অবশ্যই সক্ষম হইবেন, সন্দেহ নাই।

এস্থলে আর এক কথা অনেকেই জিজ্ঞাসা করিতে পারেন। বর্ত্তমান সময়ে এরূপ দুর্গম তীর্থক্ষেত্রে যাইতে গেলে কি পরিমাণ অর্থের আবশ্যক হইয়া থাকে। এ সম্বন্ধে যাত্রার প্রথম হইতে শেষ পর্য্যন্ত সমস্ত হিসাব আমি এই গ্রন্থের শেষভাগে পরিষ্কারভাবে লিখিয়া দিয়াছি, সুতরাং এস্থলে তাহার পুনরুল্লেখ নিষ্প্রয়োজন। পাঠকবর্গ যথাকালে আপনারা তাহা সবিশেষ জানিতে পারিবেন।



গোনাইয়ের নিকটে চীরের জঙ্গল



শ্রীকৈলাস

# মানস-সরোবর ও কৈলাস

## প্রথম পর্ব্ব

### আলমোড়ার পথে

বিঘ্নবহুল, দুর্গম গিরিপথে কৈলাসতীর্থ-ভ্রমণের নিমন্ত্রণ আসিল আমার অগ্রজা-স্বরূপা 'দিদির' নিকট হইতে। বীরভূমের জমিদার ও সাহিত্যিক শ্রীযুক্ত নির্ম্মলশিব বন্দ্যোপাধ্যায় মহাশয়ের সহধর্ম্মিণীকে ঘনিষ্ঠ আত্মীয়তা-সূত্রে আমি দিদি বলিয়াই ডাকিতাম। ইনি কলিকাতা-কাশীপুর-নিবাসী মদীয় সোদরপ্রতিম বন্ধুবর শ্রীযুক্ত মন্মথনাথ মুখোপাধ্যায় —যাহাদের "শ্রীশ্রী৺কৃপাময়ী"-কালীমন্দির কাশীপুরে চিরপ্রসিদ্ধ, তাঁহারই জ্যেষ্ঠা ভগিনী। তীর্থভ্রমণে চিরদিনই ইঁহার বিশেষ অনুরাগ। তবে কৈলাসের মত দুর্গম তীর্থ-যাত্রায় একজন বাঙ্গালী-মহিলার আগ্রহ দেখিয়া আমি বিস্মিত ও পুলকিত হইলাম। বলা বাহুল্য, তাঁহার এ আমন্ত্রণ গ্রহণ করিয়া আমি ধন্য হইলাম। বহুদিন হইতে মনে মনে যে আশা পোষণ করিয়া আসিতেছিলাম, শুভক্ষণে আজ সেই সুদিন সম্মুখে দেখিয়া, এ দুর্গম তীর্থে যাইবার উপযোগী আবশ্যক-দ্রব্যাদি একে একে সমস্তই সংগ্রহ করিয়া লইলাম। দুই পাঁচ দিন মধ্যেই যাত্রার দিন স্থির হইয়া গেল।

## মানস-সরোবর ও কৈলাস

সেদিন ৬ই আষাঢ়, ইং ২০শে জুন, বৃহস্পতিবার। প্রভাতে বেনারেস ক্যান্টন্‌মেণ্ট হইতে বেলা ৯।৫৮ মিঃ সময়ে "ডেহ্‌রাদূন-এক্সপ্রেস্" ট্রেণে উঠিয়া আমরা বরাবর কাঠগুদাম উদ্দেশে রওনা হইলাম।

আমরা একত্রে পাঁচজন মাত্র ছিলাম। দিদি, তাঁহার কনিষ্ঠ পুত্র স্নেহাস্পদ শ্রীমান্ নিত্যনারায়ণ, বন্দুক হস্তে তাঁহাদের একজন দরোয়ান—নাম ভূপ সিংহ এবং একটি স্ত্রীলোক সহযাত্রিরূপে আমাদের সহিত ছিলেন। রাত্রি এগারোটা আন্দাজ সময়ে বেরেলী ষ্টেশনে এক্সপ্রেস্ ট্রেণ বদল করিয়া, রাত্রি একটার সময়ে অন্য গাড়ীতে ( মিটার গজ ) আবার উঠিলাম। ক্রমে পরদিন প্রভাতে আমাদের গাড়ী লালকুঁয়া জংসনে আসিয়া পৌছিল। সেখান হইতে চোখের সম্মুখে দূরে প্রথমেই পাহাড়ের দৃশ্য দেখিয়া সকলেরই প্রাণে যুগপৎ উৎসাহ ও স্ফূর্ত্তি দেখা দিল। ক্রমশঃ পরের ষ্টেশন "হালদুয়ানী"তে গাড়ী পৌছিলে সেখান হইতেই দলে দলে মোটরওয়ালাগণ গাড়ীতে উঠিয়া "কহাঁ যাইয়েগা, মোটর কী কেরায়া" ইত্যাদি প্রশ্নে আমাদিগকে বিরক্ত করিয়া তুলিল। আমরা পাঁচজন যাত্রী, সঙ্গে বিস্তর লগেজ ছিল। রেল কোম্পানীকে কাঠগুদাম পর্য্যন্ত পাঁচ খানা টিকিটে ছয় টাকা হিসাবে ত্রিশ টাকা ভাড়া গণিয়াও, আমাদিগকে অতিরিক্ত আট টাকা দুই আনা লগেজ ভাড়া দিতে হইয়াছিল। লগেজের বহর দেখিয়া কোন মোটরওয়ালা আলমোড়া পর্য্যন্ত মানুষ পিছু ভাড়া তিন টাকা এবং মণ পিছু লগেজ ভাড়া দেড় টাকা চাহিয়া বসিল। শেষে একজন, লগেজ সমেত মানুষ পিছু তিন টাকা হিসাবে ভাড়া চুক্তি করিয়া তবে আমাদিগকে নিষ্কৃতি দিল। কাঠগুদাম ষ্টেশনে নামিব শুনিয়া, সে সেখানে মোটর লইয়া অপেক্ষা করিবে, এ কথা পুনঃ পুনঃ জানাইয়া আমাদিগকে আপ্যায়িত করিয়া আমাদের গাড়ী ছাড়িবার পূর্ব্বেই অন্তর্হিত হইল। বেলা সাতটা আন্দাজ সময়ে কাঠগুদাম ষ্টেশনে

আমাদের গাড়ী প্ল্যাটফরমের নিকটে একবারে নিশ্চল হইয়াই দাঁড়াইল। ষ্টেশনে যে হিসাবে যাত্রীদিগকে নামিতে দেখিলাম, তাহাতে তাঁহাদের বোঝা লইবার কুলী সে অনুপাতে খুব কম বোধ হইল। এজন্য মাল উঠাইতে কিছু বিলম্ব ঘটিল। অবশেষে পূর্ব্বনির্দ্দিষ্ট মোটর-বাসের মস্তকে কুলীর দ্বারা মাল উঠাইয়া লইয়া, অন্য যাত্রী ভরিয়া তবে মোটর ছাড়িবে, এ কথা জানিতে পারায়, আমরা সকলেই নিকটস্থ একটি পার্ব্বত্য নদীতে যথাশীঘ্র স্নানাদি সমাপন করিয়া গাড়ীতে উঠিলাম। বেলা সাড়ে আটটা আন্দাজ সময়ে মোটর ছুটিল।

কাঠগুদাম হইতে আলমোড়া একাশী মাইল দূরে অবস্থিত। এই দীর্ঘ পথ পাহাড়ের পাশ দিয়া গিয়া উপরে উঠিয়াছে। আমাদের মোটর এইরূপে পাহাড়ের তলদেশ হইতে ক্রমশঃ পাহাড়ের পর পাহাড় অতিক্রম করিয়া চলিতে লাগিল। চোখের সম্মুখে প্রতি মিনিটেই যেন অভিনব রাজ্যে প্রবেশ করিতেছি, এরূপ মনে হইতেছিল। সতেরো শত ফুট উচ্চ হইতে দুই হাজার ফুট উচ্চ পর্য্যন্ত পাহাড়গুলি অতিক্রম করিবার সময়ে, আশে-পাশের দৃশ্যগুলি কতই মধুর ও মনোরম বলিয়া বোধ হইয়াছিল, তাহা বর্ণনা করা সুকঠিন। দার্জ্জিলিং যাইবার সময়ে ছোট ছোট ট্রেণগুলি যখন পাহাড়ের উপর ক্রমশঃ উঠিতে থাকে, সে সময়কার আশে-পাশের দৃশ্য যেমন দেখিতে সুন্দর লাগে, তাহার তুলনায় এ দৃশ্য আরও নয়নানন্দকর মনে হয়। বিশেষতঃ, বর্ষার সূচনায় কোথাও বা কোন পাহাড়ের গায়ে মেঘের ছায়া, কোথাও ঝরণার ঝর্-ঝর্ প্রবাহ, কোথাও বা নিবিড় আলিঙ্গনাবদ্ধ বৃক্ষের শ্রেণী নির্ব্বাক্ নিস্পন্দভাবে যেন চাহিয়া চাহিয়া আমাদের গতি নিরীক্ষণ করিতেছে। কেবল একটা বিষয়ে মনে একটু অশান্তি পোষণ করিতে হইয়াছিল। প্রতি মিনিটে পাহাড়ের প্রতি বাঁকে মোটর ঘুরিয়া যাইবার সময়, অপর দিক হইতে যদি মোটর

সম্মুখে আসিয়া ধাক্কা দেয়, তবে আমাদের কি দশা হইবে, তাহারই চিন্তা। হয় ত আমাদের মোটরসহ আমরা একবারে দশ তলা সমান নীচে পড়িয়া চূর্ণবিচূর্ণ হইব। এ কথা মনে করিবার হেতু, মোটরওয়ালা পাহাড়ের বাঁকের মুখেও বাঁশী বাজাইতে একবারে নারাজ দেখিলাম। হয় ত, সে নিজেকে একজন বেশী চালাক বলিয়াই মনে করিয়া থাকে! মোটরকে ক্রমাগত পাহাড়ের ঘূর্ণিপাকে ঘূর্ণায়মান দেখিয়া, কোন কোন যাত্রীর বমি হইবার উপক্রম দেখা গিয়াছিল। যাহা হউক্, বেলা সাড়ে দশটা আন্দাজ সময়ে আমাদের মোটর "ভাওয়ালী" অতিক্রম করিয়া আগে চলিল। মধ্যাহ্ন ঠিক সাড়ে বারোটা আন্দাজ সময়ে "রাণীক্ষেত" গিয়া পৌছিলাম। তথা হইতে মধ্যে বামদিকে নাইনিতাল যাইবার রাস্তা ছাড়িয়া দ্রুতগতি মোটর সন্ধ্যা পাঁচটা আন্দাজ সময়ে আলমোড়ায় আসিয়া উপস্থিত হইল। পথিমধ্যে মহাত্মা গান্ধীর সহিত সাক্ষাৎ হওয়ায়, যাত্রার প্রারম্ভে এই মহাপুরুষের দর্শনলাভ শুভ লক্ষণ বলিয়া সকলের ধারণা জন্মিল। সঙ্গে তাঁহার স্ত্রী এবং ড্রাইভারের পার্শ্বে অপর একজন উপবিষ্ট ছিলেন। পরে শুনিয়াছি, ইনি অপর কেহ নহেন, তাঁহারই পুত্র। যাহা হউক্, আলমোড়ায় প্রবেশকালে মোটর-যাত্রীদের প্রত্যেককে আট আনা করিয়া 'টোল' বা পথকর দিতে হইল। আমরা একবারে "এম্পায়ার ইণ্ডিয়ান হোটেলে"র সম্মুখে গিয়া 'বাস' হইতে নামিয়া হোটেলওয়ালার সহিত উক্ত হোটেলের দ্বিতলের দুইটি বড় বড় আস্‌বাবসহ কক্ষ এবং নিজেদের পাক করিয়া লইবার একটি রান্নাঘর, প্রতিদিন দুই টাকা চারি আনা হিসাবে ভাড়া চুক্তি করিয়া সেদিনকার মত সেখানে আশ্রয় লইলাম।

কিছুক্ষণ বিশ্রাম ও জলযোগাদির পরে কৈলাসযাত্রীরা কেহ আসিয়াছেন কি না জানিবার জন্য একবার "রামকৃষ্ণ-কুটীরে" যাওয়া আবশ্যক

মনে করিয়া, অনুসন্ধান করিয়া প্রায় মাইলখানেক দূরে সেখানে উপস্থিত হইয়া জানিতে পারিলাম যে, উত্তরপাড়া হইতে তিনটি ভদ্রলোক, নাম শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ চট্টোপাধ্যায়, শ্রীযুক্ত ভূতনাথ মুখোপাধ্যায় ও শ্রীযুক্ত গঙ্গাধর ঘোষ এবং পাবনা হইতে একটি ভদ্রলোক, নাম শ্রীযুক্ত অবিনাশ চন্দ্র রায় কৈলাসযাত্রী হইয়া আলমোড়ায় আসিয়া কয়দিন হইতে অপেক্ষা করিতেছেন। তাহা ছাড়া আশ্রম হইতে পাঁচজন স্বামীজীও—নাম ( ১ ) স্বামী অনুভবানন্দ পুরী ( ধারচুলা তপোবনের সেক্রেটারী ), ( ২ ) শঙ্কর-নাথ স্বামী, ( ৩ ) বিশ্বনাথ স্বামী, ( ৪ ) অপর্ণানন্দ স্বামী এবং ( ৫ ) শ্রীমৎ কালিকানন্দ গিরি এবারে এই তীর্থপর্য্যটনে ইচ্ছুক হইয়াছেন। আগামী পরশ্ব যাত্রার দিন স্থির হইয়াছে ইত্যাদি সংবাদ একজন স্বামী-জীর প্রমুখাৎ অবগত হইয়া, যখন সন্ধ্যার পরে বাসায় ফিরিয়া আসি-লাম, তখন দেখি, কৈলাসযাত্রীর দল প্রায় সকলেই আমাদের হোটেল গুলজার করিয়া গল্প আরম্ভ করিয়া দিয়াছেন।

এত দূরদেশে আসিয়া একই যাত্রার যাত্রিরূপে এতগুলি স্বজাতির দল পাইয়া, সে দিন হৃদয়ে কতদূর সাহস ও বল পাইয়াছিলাম, তাহা পাঠকবর্গকে লিখিয়া জানাইবার নহে। অবশ্য, আসিবার পূর্ব্বে আমাদের আগমনের তারিখ আলমোড়ায় "রামকৃষ্ণ-কুটীরে" শ্রীমৎ মেঘেশ্বরানন্দ স্বামীজীকে এবং ধারচুলা তপোবনের ডাক্তার শ্রীযুক্ত মন্মথনাথ পালধি মহাশয়কে পত্রে জানান হইয়াছিল। তদনুসারে তপোবনের সেক্রেটারী মহারাজ ( স্বামীজী ) এই সকল যাত্রীকে লইয়া আমাদের আগমন প্রতীক্ষা করিতেছিলেন। সকলের সহিত আলাপ-পরিচয় শেষ হইলে যাত্রা করিবার কথা উঠিল এবং সঙ্গে সঙ্গে কি কি জিনিষপত্রাদি খরিদ করা বাকী আছে এবং পরদিনেই বা কি কি করা আবশ্যক, সমস্ত জানিয়া লইলাম। আমরা কি ভাবে যাইব, এ প্রসঙ্গ উঠিলে, দিদি এবং তাঁহার

সহযাত্রিণী স্ত্রীলোকটির জন্য দুইখানি ডাণ্ডি এবং তাহার বাহক বারো জন কুলীর ( প্রতি ডাণ্ডিতে ছয় জন কুলী হিসাবে ) আবশ্যক, এ কথা শ্রীমৎ অনুভবানন্দ স্বামীজী শুনাইলেন। বাকী তিনজনের মধ্যে এক ভূপ সিং ( দরোয়ান ) ব্যতীত আমাদের দুইজনকেই পদব্রজে না গিয়া ঘোড়ায় যাইবার পরামর্শ দিলেন। এজন্য দুইটি সওয়ার-ঘোড়ারও ব্যবস্থা করিতে বলিলেন।

পরদিন অর্থাৎ ৮ই আষাঢ়, ইং ২২শে জুন, শনিবার প্রভাতে এল্. আর. শাহ কোম্পানীর দোকান হইতে দুইখানি ডাণ্ডি বারো টাকা হিসাবে চব্বিশ টাকায় খরিদ করা হইল। ডাণ্ডি ভাড়া লইতে গেলেও প্রায় এইরূপই খরচ লাগিয়া থাকে, এজন্য স্বামীজীর কথামত ডাণ্ডি খরিদ করিয়া লওয়াই যুক্তিযুক্ত মনে হইল। এক্ষণে উহার বাহক সংগ্রহের জন্য স্বামীজী মহারাজ আমাকে এবং শ্রীমান্ নিত্যনারায়ণকে সঙ্গে করিয়া স্থানীয় তহশীলদারের বাটীতে লইয়া গেলেন। তহশীলদার লোকটি খুবই সজ্জন বলিয়া বোধ হইল। যথোচিত শিষ্টাচারের পরে তিনি বেলা দশটার সময়ে তহশীলদারী কাছারীতে কুলীদিগের জন্য অগ্রিম টাকা জমা দিতে আমাদিগকে ডাকিলেন। আমরা যথাসময়ে সেখানে উপস্থিত হইলে, তিনি সরকারী নিয়মানুযায়ী আলমোড়া হইতে ধারচুলা তপোবন পর্য্যন্ত নব্বুই মাইল পথে ডাণ্ডি-বাহক ছয় জন কুলীর ভাড়া চুয়ান্ন টাকা এক আনা হিসাবে দুইখানি ডাণ্ডির দরুণ মোট এক শত আট টাকা দুই আনা জমা করিয়া লইলেন। পথের স্থানে স্থানে যে সকল "পাটোয়ারী" আছে, তাহাদিগকে আমাদিগের সম্বন্ধে যত্ন লইবার জন্য একখানি মোহরযুক্ত পরোয়ানা-পত্রও লিখিয়া দিলেন। সেই পত্র এবং টাকা জমা দেওয়ার রসিদ সঙ্গে করিয়া লইলাম। সরকারী নিয়মানুসারে ধারচুলা পর্য্যন্ত সওয়ার-ঘোড়ার ভাড়া প্রায় পঁয়তাল্লিশ টাকা পড়ে। ইহা বড় বেশী মনে হওয়ায়,



আলমোড়া ৭

বিষ্ণু সিং নামক জনৈক প্রাইভেট্ ঘোড়াওয়ালাকে আমাদের দুইজনের জন্য দুইটি ঘোড়া প্রত্যেকটি ছাব্বিশ টাকা হিসাবে ভাড়া চুক্তি করিয়া অগ্রিম দুই টাকা বায়না দিয়া ঠিক করিয়া লওয়া হইল।

বিংশ শতাব্দীর "একটা নূতন কিছু করার" যুগে, "পদব্রজে ভূ-প্রদক্ষিণ" করিবার সাহস লইয়া সওয়ার-ঘোড়ার জন্য নিজ ব্যয়ে এতগুলি টাকা ভাড়া গণিবার আমার আদৌ ইচ্ছা না থাকিলেও স্বামীজী মহারাজের পরামর্শানুযায়ী এ বিষয়ে মুক্তহস্ত হইতে হইল। যাহা হউক্, বৈকালে দোকান হইতে পথে খরচের জন্য নোটের পরিবর্ত্তে সমস্তই রূপার টাকার বোঝা করিয়া লইতে হইল। পাহাড়ে উঠিবার জন্য তিন টাকা মূল্যে তিন গাছি লাঠি এবং সঙ্গে লইয়া যাইবার জন্য দশ সের আলু খরিদ করিয়া রাত্রিতে সব বোঝা ঠিক করিয়া রাখিলাম। আমাদের ছয় মণ আন্দাজ লগেজ হওয়ায় স্বামীজী মহারাজ তিনটি ভারবাহী ঘোড়ার ব্যবস্থা ঠিক করিয়া দিয়াছিলেন। প্রতি ঘোড়া দুই মণ হিসাবে মাল লইয়া যাইবে। প্রতি মণ সাত টাকা হিসাবে দর চুক্তি হইল। বলা বাহুল্য, বোঝা লইবার জন্য সকল যাত্রীরই এই প্রকারে ঘোড়ার ব্যবস্থা করা হইয়াছিল।

এইখানে আলমোড়া সম্বন্ধে দুই একটি কথা বলা অপ্রাসঙ্গিক হইবে না। এটি "ছোট-খাটো" সহর, পাঁচ হাজার ফুট উচ্চে অবস্থিত। এখানে বাটীঘর কোনটিই সমতলে দেখিলাম না। ঘরের ছাদে টিন বা পাথর। কাঠের শিল্প কিছু কিছু আছে; অন্য স্থাপত্য-শিল্প নাই। দুই তিনটি হোটেল আছে। এখানকার আলমোড়া বাজার ও মিউনিসিপ্যালিটীর অবস্থা মন্দ নহে। বাজারে খাবার দ্রব্য মিষ্টান্নাদি ভাল ঘৃতেই তৈয়ারী বলিয়া মনে হয়। ভুট্টার আকারের একপ্রকার ক্ষীরের সামগ্রী খাইতে অতি উপাদেয় লাগিল। মিউনিসিপ্যালিটী প্রায় সকল বাটীতেই পাইপের

দ্বারা ঝরণার জল ধরিয়া আনার ব্যবস্থা করিয়াছেন। স্বাস্থ্য সাধারণতঃ ভাল। দুই তিনটি ভাল "স্যানিটেরিয়াম্" আছে। আবার এক ধারে ক্ষয়কাসরোগীদের থাকিবার কয়েকটি স্বাস্থ্যাগারও রহিয়াছে। এখানকার স্ত্রীলোকেরা স্বভাবতঃ সুন্দরী, লজ্জাশীলা এবং সর্ব্বদা পরিষ্কার-পরিচ্ছন্ন অবস্থায়ই থাকে। দেখিলে স্বতঃই সম্ভ্রম করিয়া চলিতে ইচ্ছা করে। দূর হইতে এই সহরটি দেখিলে, পাহাড়ের গায়ে রঙ্গীন ছবির মতই বোধ হইয়া থাকে।

হোটেলে সে দিনও রাত্রি কাটাইতে হইল। রাত্রিকালে এখানে যথেষ্ট "পিশুর" উপদ্রব থাকায় সকলেরই নিদ্রায় বিলক্ষণ ব্যাঘাত জন্মিয়াছিল।

# দ্বিতীয় পর্ব্ব

## আলমোড়া হইতে ধারচুলা

পরদিন অর্থাৎ ৯ই আষাঢ়, ইং ২৩শে জুন, রবিবার—প্রত্যুষেই হোটেলওয়ালার দুই দিনের ভাড়া চুক্তি করিয়া দিলাম। বেলা সাতটার সময়ে ডাণ্ডির কুলীরা হাজির দিল। কতক কুলী রাত্রিতেই আসিয়া আমাদের হোটেলের বারান্দায় শয়ন করিয়াছিল। আমাদের দুইজনের দুইটি সওয়ার-ঘোড়া এবং বোঝা লইবার জন্য তিনটি ভারবাহী ঘোড়াও একে একে আসিয়া উপস্থিত হইল। কৈলাসপতির উদ্দেশে আমরা সকলেই প্রণাম করিয়া, একে একে যাত্রার পথে অগ্রসর হইলাম। যাইবার পূর্ব্বে বোঝাগুলি ওজন করিবার সময়ে, নিজের শরীরও একবার ওজন করিয়া নোটবুকে লিখিয়া রাখিয়া দিলাম।

দিদি ও সহযাত্রিণী স্ত্রীলোকটিকে ডাণ্ডিতে উঠাইয়া বাহকগণ চলিয়া গেল। স্বামীজীরাও অন্যান্য যাত্রিগণসহ আপন আপন স্থান হইতে প্রত্যুষেই বাহির হইয়া গিয়াছেন। কথা আছে, এই ভাবে অগ্রসর হইলেও সকল যাত্রী ধারচুলায় গিয়া মিলিয়া সেখান হইতে একসঙ্গেই যাত্রা করিবেন। আমার সহযাত্রী শ্রীমান্ নিত্যনারায়ণের অশ্বপৃষ্ঠে যাওয়ার অভ্যাস যথেষ্ট আছে, তাই তিনি ঘোড়-সওয়ারের মত পাহাড়ী পথে ধীরে ধীরে অগ্রসর হইতে কিছুমাত্র কষ্টানুভব করিলেন না; আর আমি এ বিষয়ে একবারে অনভ্যস্ত, তায় পাহাড়ী পথ—আদৌ সমতল না হওয়ায় প্রথমে বড়ই ভীত ও বিব্রত হইয়া পড়িলাম এবং আমাদের জাতির বাল্যকাল হইতে সাহেবদের মত অশ্বারোহী হওয়ার শিক্ষা কেন এ দেশে

প্রসারলাভ করে নাই, এজন্য মনে মনে সমাজকে এ সময়ে একবার তিরস্কার করিতেও ছাড়িলাম না। তাহা হইলেও ঘোড়ার মালিক ঘোড়াকে ধরিয়া, ধীরে ধীরে সাবধানে আমাকে লইয়া যাইতেছিল।

এই প্রকারে আলমোড়া সহর হইতে বাহির হইয়া, পাহাড়ের পাশ দিয়া দিয়া ধীরে ধীরে গন্তব্য পথে আমরা অগ্রসর হইতে লাগিলাম। তিন চারি মাইল আসিবার পরে "চিতাই" নামক একটি গ্রামে আসিয়া মুষলধারে বৃষ্টি আরম্ভ হইল। বাধ্য হইয়া ঘোড়া হইতে নামিয়া আমরা দুই-জনেই একটি দোকান-ঘরে আশ্রয় লইলাম। দোকানে গরম দুগ্ধ ছিল। দুইজনেই অর্দ্ধসের হিসাবে পান করিয়া লইলাম। পরে বৃষ্টির প্রবলধারা একটু কমিয়া আসিলে রাস্তার অতি পিচ্ছিল অবস্থা এবং দেড় মাইল আন্দাজ পথ উত্রাই নামিতে ঘোড়াকে যথেষ্ট বেগ পাইতে হইবে জানিয়া, ঘোড়াওয়ালার কথামত এই পথ আমরা পদব্রজেই নামিয়া আসিলাম। আলমোড়া হইতে কখনও অশ্বপৃষ্ঠে, কখনও বা পদব্রজে প্রায় আট মাইল পথ আসিয়া "বারিছিনা" নামক একটি গ্রামে বেলা সাড়ে এগারোটা আন্দাজ সময়ে উপস্থিত হইয়া স্নান ও কিছু জলযোগ করা গেল। মধ্যে এক অভাবনীয় বিপদ্ উপস্থিত হইল। চিতাইয়ের উত্রাই নামিবার সময়ে, দিদির ডাণ্ডিটি পথের মাঝে অপ্রত্যাশিতভাবে ভাঙ্গিয়া গেল। এইটুকু কুশল ছিল, ইহাতে তাঁহার তাদৃশ আঘাত লাগে নাই। সুতরাং বাধ্য হইয়া তিনি এই পথ বরাবর পদব্রজে ভূপ সিংএর সহিত আসিয়া আমাদিগকে বৃত্তান্ত অবগত করাইলেন। ভাগ্যক্রমে বারি-ছিনায় ভাড়া খাটাইবার একটি নূতন ডাণ্ডি পাওয়া গিয়াছিল। তপোবনের সেক্রেটারী স্বামীজী মহারাজও সে সময়ে অন্য যাত্রীদিগের সহিত এখানে উপস্থিত থাকায়, তিনি এই ডাণ্ডিখানি প্রত্যহ আট আনা হিসাবে ভাড়া চুক্তি করিয়া দিদির জন্য ব্যবস্থা করিয়া আমাদিগকে নিশ্চিন্ত

করিলেন। ভাঙ্গা ডাণ্ডিটি সেইখানে ডাণ্ডিওয়ালার জিম্মায় রাখিয়া দিয়া বারিছিনা হইতে রওনা হইলাম। এ যাবৎ পাহাড়ের গায়ে গায়ে চীর-গাছের শ্রেণী দেখিয়া আসিতেছিলাম। এই চীর-গাছ হইতে শুধু যে তক্তা তৈয়ারী হইয়া থাকে, তাহা নহে ; ইহা হইতে আল্‌কাতরা এবং টার্পেন্‌টাইন্‌ তৈলও প্রস্তুত হয়। এজন্য গভর্ণমেণ্টের ইহা হইতে প্রতি বৎসরেই যথেষ্ট টাকা আয় হইয়া থাকে। মধ্যে মধ্যে পথের ধারে এক একটি ঝরণার ধারা নামিয়া আসিয়া, পথিকের শ্রান্তি-পিপাসা দূর করিতেছে। এইরূপে কিছুক্ষণ আসিবার পরে বেলা সাড়ে বারোটা আন্দাজ সময়ে একটি উচ্চ পাহাড়ের চড়াই আরম্ভ করিতে হইল। আমাদের ঘোড়াও ধীরে ধীরে আমাদিগকে উপরে উঠাইতে লাগিল। বলা বাহুল্য, অনভ্যস্ত "ঘোড়-সওয়ার" আমি লাগাম ধরিয়া, ঘোড়ার পৃষ্ঠদেশে বসিয়া খুবই সন্তর্পণে, ঘোড়াওয়ালার উপদেশমত আগে চলিতেছি। এই পাহাড়ের চারিদিকেই শুধু চীর-গাছ কেন, অন্যান্য বৃহৎ বৃহৎ পাহাড়ী গাছও যথেষ্ট থাকায়, দিবা দ্বিপ্রহরে পথ পর্য্যন্ত অন্ধকার হইয়া রহিয়াছে। প্রায় দুই ঘণ্টাকাল "ধ্বস্তাধ্বস্তি"র পরে পরিশ্রান্ত ঘোড়া, চড়াই শেষ করিয়া বেলা আড়াইটা আন্দাজ সময়ে "ধলচিনারে" আসিয়া উপস্থিত হইল। ডাণ্ডিওয়ালারা দিদি ও সহযাত্রিণী স্ত্রীলোকটিকে আগেই এখানে আনিয়া উপস্থিত করিয়াছিল।

এই ধলচিনারে একখানিমাত্র দোকান। দোকানে আটা, ঘৃত, মসূর ডাল, নূতন চাউল, দুই এক রকম মশলা ও পেঁয়াজ পাওয়া যায়। যাত্রীদিগের থাকিবার একটী ধর্ম্মশালা আছে। কিন্তু সে ঘরে মানুষ থাকিতে পারে, আমাদের এ বিশ্বাস হইল না। অশ্বশালা বলিলেই ঠিক হয়। তবে শুনিলাম, এখানে একটি ডাক-বাংলো আছে। দুর্ভাগ্য-

ক্রমে সে সময়ে আস্‌কোটের রাজওয়ারা সাহেব আসিয়া বাংলোখানি অধিকার করিয়া রাখিয়াছেন। ইহা সাত হাজার ফুট উচ্চে অবস্থিত। এখানে পাহাড়ের গায়ে অভ্রের মত বস্তু দেখা গেল। রান্না-ভাত খাইতে প্রায় চারিটা বাজিয়া গিয়াছিল। এ সময়ে আমেদাবাদ হইতে একজন কৈলাসযাত্রী, নাম শ্রীযুক্ত ডাক্তার ভি. কৌশিক পণ্ডিত আসিয়া উপস্থিত হইলেন। তাঁহার প্রমুখাৎ অবগত হইলাম যে, আমাদের দরোয়ান ভূপ সিং পরিশ্রান্ত হইয়া চড়াইয়ের অর্দ্ধপথে বসিয়া পড়িয়াছে ; আর আসিতে না পারায় তাঁহার দ্বারা সংবাদ পাঠাইয়াছে। স্বামীজীরা ইতিপূর্ব্বে আসিয়া পৌঁছিয়াছিলেন। পণ্ডিতজীর মুখে এ কথা শুনিয়া তাঁহাদের মধ্যে একজন অগ্রে গিয়া প্রায় দেড় ঘণ্টা বাদে ভূপ সিংকে লইয়া ফিরিয়া আসিলেন। রাত্রিতে আশ্রয়-স্থান না পাওয়ায় বাধ্য হইয়া তাঁবু খাটাইতে হইয়াছিল। এখানে খুবই জোঁকের উপদ্রব দেখিলাম। রাত্রিতে যথেষ্ট শীতানুভব হইয়াছিল।

প্রত্যূষে যখন নিদ্রাভঙ্গ হইল, বাহিরে আসিয়া দেখিলাম, আমাদের তাঁবু বেশ ভিজিয়া রহিয়াছে। রাত্রিকালে বৃষ্টি পড়িয়াছিল, কিন্তু সমস্ত দিন পরিশ্রমের পরে নিদ্রার আতিশয্যে আমরা এ বিষয়ে কিছুই জানিতে পারি নাই। যাহা হউক্, তাড়াতাড়ি হাত-মুখ ধুইয়া সকলেই পূর্ব্বদিনের মত বিছানাপত্র আস্‌বাবাদি বাঁধিয়া লইলাম এবং ঘোড়াওয়ালাকে বোঝা বুঝাইয়া দিয়া নিজেদের ঘোড়ায় একে একে উঠিয়া পড়িলাম। ডাণ্ডির কুলীগণ দিদিদের লইয়া আগেই অগ্রসর হইয়াছে। আমাদের আস্‌বাবাদি বাঁধিয়া ব্যবস্থা করিতে কিছু বিলম্ব হইয়া পড়ায়, স্বামীজীরাও অন্য যাত্রিগণের সহিত বাহির হইয়া গিয়াছেন। আমরা দুইজনেই সর্ব্বশেষে রওনা হইলাম। ধলচিনার হইতে এবারে ক্রমশঃ উতরাইয়ের পথে আমরা নামিয়া চলিতেছি। কিছু দূর যাইতে না যাইতেই দূরে অভ্রভেদী

হিমালয়-পর্ব্বতের চূড়ায় চূড়ায় তুষাররাশির উপরে প্রভাত-সূর্য্যের তরুণ কিরণপাতে উভয়েরই দৃষ্টি সেই দিকে আকৃষ্ট হইল। সে কি স্নিগ্ধোজ্জ্বল মধুর দৃশ্য! তন্ময় হইয়া দুইজনেই সেই বিচিত্র রূপ-সৌন্দর্য্য পান করিতেছিলাম। মনে হইতেছিল, ঐরূপ কিরণ-মাখা তুষার-পাহাড়ের মাঝখানে, হয় ত সেই কৈলাসপুরী লুকানো আছে। আর ভূতভাবন কৈলাসপতি—এ যুগে, মর-জগতের পাপান্ধকারে নিমজ্জিত মানবগণের দৃষ্টি এড়াইয়া, ওইখানেই গিয়া নিশ্চিন্ত-মনে বিরাজ করিতেছেন। সেদিন-কার সেই নয়ন-মনোহর দৃশ্যের স্মৃতি জীবনের মাঝে চিরদিনই একটি স্মরণীয় দিন হইয়াই রহিয়া গেল। নানাবর্ণে রঞ্জিত হইয়া তুষারকিরীটী শৃঙ্গগুলি স্তরে স্তরে সাগরের ঊর্ম্মিমালার ন্যায় পর পর দেখা যাইতেছিল। একের পর একটী, তার পরে আর একটি, এইরূপ কত শৃঙ্গই না দূরে অনন্তের কোলে ক্রমশঃ মিশিয়া রহিয়াছে। যাহা হউক্, এইরূপে একে একে কত পাহাড় ঝরণা অতিক্রম করিয়া বেলা এগারোটা আন্দাজ সময়ে আমাদের ঘোড়া “সরযূ-তটে” আসিয়া উপস্থিত হইল। এই স্থানের অপর একটি নাম শেরাঘাট। ধলচিনার হইতে ইহার দূরত্ব এগারো মাইল হইবে। প্রথম বর্ষায় এই নদীর কর্দ্দমাক্ত স্রোতোধারা বহিয়া যাইতেছে। ইহার উপরে একটি লৌহনির্ম্মিত সুন্দর দোদুল্যমান সেতু পার হইয়া অশ্বপৃষ্ঠ হইতে নীচে অবতরণ করিলাম। তীরে নানাবর্ণের ছোট ছোট প্রস্তরখণ্ড ইতস্ততঃ বিক্ষিপ্ত রহিয়াছে। সম্মুখেই একটি দোকান। দোকানে নূতন চাউল, মসূর ডাল, চিনি ও দুই এক প্রকার মশলা ছাড়া আর কিছুই পাওয়া যায় না। দুই তিন ঘর মুসলমানের বসত-বাটী রহিয়াছে। নদীর ওপারে পাহাড়ের গায়ে একটি কলমের আমবাগানে বড় বড় ফোজলীর আকারের আম দেখিয়া খরিদ করিবার লোভ সংবরণ করিতে পারিলাম না। এক টাকায় বত্রিশটি আম পাওয়া গেল, কিন্তু সবই কাঁচা। দুর্ভাগ্যের

বিষয়, সে আম পাকা খাওয়া ঘটে নাই। ভাতে দিয়াই ( লবণ-সংযোগে ) খাইতে হইয়াছিল। এই স্থানের তিন দিকেই উচ্চ পাহাড়ের বিস্তৃতি থাকায়, বায়ুর প্রবেশ-পথ একপ্রকার রুদ্ধ হইয়াই আছে। অসহ্য গরম বোধ হওয়ায় আমরা সকলেই এখানে নদীতে অবগাহন-স্নান করিলাম। পরে আহারাদি সমাপন করিয়া বেলা আড়াইটা আন্দাজ সময়ে এখান হইতে রওনা হইলাম। যাত্রার কিছু পূর্ব্বে "সিয়ারাম" নামক একজন পঞ্জাবী সাধুর অধীনে একটি পঞ্জাবী স্ত্রীলোক এবং সাত আট জন পঞ্জাবী এখানে আসিয়া উপস্থিত হইলেন। সিয়ারাম ও স্ত্রীলোকটি ঘোড়ার পৃষ্ঠে এবং অপরাপর পঞ্জাবীগণকে পদব্রজে আসিতে দেখিলাম। বলা বাহুল্য, ইঁহাদেরও কৈলাস যাইবার ইচ্ছা শুনিলাম। ধারচুলা পর্য্যন্ত এই পথে কৈলাসযাত্রীর মধ্যে কোন দল অগ্রে, কোন দল বা পশ্চাতে পড়িয়া থাকিলেও, ধারচুলা হইতে সকলের এক সঙ্গেই যাওয়া হইবে, এ কথা তপোবনের সেক্রেটারী স্বামীজী মহারাজ ইঁহাদিগকেও আলমোড়ায় জানাইয়া আসিয়াছিলেন। ইঁহারা আলমোড়া হইতে একদিন পরে বাহির হইয়াছেন।

সরযূতট হইতে আবার ক্রমশঃ চড়াই আরম্ভ হইল। এই নদীর উভয় পার্শ্বেই শুধু উচ্চ পাহাড়; সেই পাহাড়ে শুধু অসংখ্য চীর-গাছ মাথা তুলিয়া দাঁড়াইয়া রহিয়াছে। একটু লক্ষ্য করিয়া দেখিলে এই সকল গাছের পাশে পাশে কতকগুলি খেজুর গাছের মত বৃক্ষও দেখা যায়। নদীর ধার দিয়া প্রায় তিন মাইল পথের চড়াই অতিক্রম করিয়া "নাড়ুয়া-ঘোড়" নামক স্থানে চড়াইয়ের শেষ হইল। এইখানে একটি মুসলমানের বড় দোকান দেখিলাম। তাহাতে মুদীখানার দ্রব্য হইতে মনিহারী দ্রব্য ও সঙ্গে সঙ্গে কাপড়, জামা ইত্যাদি তৈয়ারী হইয়া বিক্রয়ার্থ সাজান রহিয়াছে। দোকানের মালিক খুবই বিনয়ী ও সজ্জন বলিয়া বোধ

হইল। আমরা কৈলাসযাত্রায় বাহির হইয়াছি এ কথা শুনিয়া, সে আমাদিগকে যথেষ্ট আদর অভ্যর্থনা জানাইল, এবং দোকানে কিছুক্ষণ বিশ্রাম করিতেও অনুরোধ করিল। এ কথা সে কথা তুলিয়া আমাদের "গোনাই" নামক স্থানে রাত্রিযাপনের সংকল্প শুনিয়া স্বতঃপ্রবৃত্ত হইয়া তাহার ভ্রাতার নিকটে একখানি পত্র লিখিয়া দিল। আমরা যাহাতে গোনাইয়ে তাহারই বাটীতে রাত্রিতে আশ্রয়লাভ করি, এ বিষয়ে তাহার যথেষ্ট আগ্রহ দেখিলাম। এই নাড়ুয়াঘোড় হইতে এবারে উত্‌রাই পড়িল। উত্‌রাইয়ের একস্থানে নাতিপ্রশস্ত ঝরণার উপরে একটি পুলের ভাঙ্গা অবস্থা দেখিয়া আমাদের ঘোড়া জলের উপর দিয়াই পার হইয়া গেল। সেখানে এক হাঁটুর বেশী জল ছিল না। এইরূপে আরও দুই মাইল পথ আসিয়া গোনাই পৌঁছিতে সন্ধ্যা হইয়া গেল। রাত্রিকালে সেই মুসলমান-বন্ধুরই বহির্বাটীতে থাকিতে বাধ্য হইয়াছিলাম। এখানে দুইখানি দোকান রহিয়াছে। দোকানে আটা, ঘৃত, পেঁয়াজ ও দুই এক প্রকার মশলা পাওয়া যায়। তবে এখানে খুবই জলকষ্ট। প্রায় চারি ফার্লং দূরে একটিমাত্র ঝরণার ক্ষীণ ধারা গ্রামের লোককে বাঁচাইয়া রাখিয়াছে। যাহা হউক্, অদ্য দ্বিতীয় দিনে ষোল মাইল পথ আসা হইল।

পরদিন অর্থাৎ ১১ই আষাঢ়, ইং ২৫শে জুন, মঙ্গলবার প্রভাত হইতে না হইতেই আস্‌বাবপত্রাদি বাঁধিয়া লইয়া, পাঁচটার পূর্ব্বেই আমরা যাত্রার পথে বাহির হইলাম। এই পথে অনেকগুলি ছোট ছোট ঝরণা নদীর আকারে প্রবাহিত হইতেছিল। দুই তিনটি জলস্রোতে চালিত জাঁতার কলও ( গম পিষিবার ) দেখিয়া লইলাম। জলের অনর্গল স্রোত জাঁতার কলের উপরে এমনভাবে পড়িয়া থাকে, যাহাতে উহার চাপে সেই কল নিয়ত ঘুরিতে থাকে। সহজে এই প্রকার গম পিষিবার উপায় দেখিয়া,

এই অশিক্ষিত পাহাড়ী-জীবদের একটু প্রশংসা না করিয়া থাকিতে পারিলাম না। পথে একটি ঝরণার উপরে লৌহ-সেতুর অবস্থা খুবই শোচনীয় মনে হইল। বেলা সাড়ে এগারোটা আন্দাজ সময়ে একটি চড়াইয়ের মুখে ঝরণার ধারায় স্নানাদি এবং সঙ্গে সঙ্গে জলযোগ সারিয়া লইয়াছিলাম। এইরূপে প্রায় আট মাইল পথ অতিক্রম করিয়া "গাদি-গাড়" নামক স্থানে পৌছিলাম। পথে আসিতে আসিতে স্থানে স্থানে কেবল ভাঙ্গের জঙ্গল, কোথাও শুধু বিছুটীর জঙ্গল আবার কোথাও বা মধ্যে মধ্যে পাহাড়ের কোলে কোলে বা নদীর ধারে ধারে ধানের ক্ষেত এবং কাঁচকলা-গাছের চাষ দেখিতে পাওয়া গিয়াছিল। বলা বাহুল্য, ঝরণার জলই এই সকল চাষ-আবাদের প্রধান উপায়। গাদি-গাড়ে একটিমাত্র দোকান ও দোকানীর থাকিবার কয়েকখানি ঘর ভিন্ন আর কিছুই নাই। যাত্রীরা এখানে ইচ্ছা করিলে বিশ্রামের জন্য একটি বড় ঘর পাইতে পারেন। এখান হইতে যে রাস্তায় আমরা যাইতেছিলাম, তাহার দুই দিকেই বরাবর উঁচু পাহাড়। আবার রাস্তার পার্শ্বেই পাহাড়ের কোল দিয়া একটী নদী ঝর্-ঝর্ শব্দে অবিরাম দুই পাহাড়কে প্রকম্পিত ও প্রতিধ্বনিত করিয়া ছুটিয়া চলিয়াছে। চীর-গাছ-বেষ্টিত দুই পাহাড়ের মাঝখানে এই জন-বিরল পথে পথিকদের যাইবার সময়ে নদীর ঝর্-ঝর্ শব্দ অনেক সময়ে আতঙ্কের সৃষ্টি করিয়া থাকে।

যাহা হউক্, গাদিগাড় হইতে দুই মাইল পথ অতিক্রম করিয়া আবার সম্মুখে দুই মাইল চড়াই পড়িল। দশ মাইল পথ চলিয়া আসার পরে শেষের দিকে এই দুই মাইল চড়াই উঠিতে আমাদের ঘোড়া দুইটিও পরিশ্রান্ত হইয়া পড়িয়াছিল। বেলা সাড়ে বারোটা আন্দাজ সময়ে আমরা এবারে "বেরীনাগে" আসিয়া পৌছিলাম।

বেরীনাগ একটি সম্পন্ন গ্রাম। এই গ্রামে সম্পন্ন গৃহস্থের বাটী কম



রাম গঙ্গার পুল ( থলে )　১৯

রহে। গ্রামে চারি পাঁচ খানি দোকান আছে। কোনটিতে মনিহারী দ্রব্য সাজান রহিয়াছে; কোনটিতে বা চাউল, ডাল, মশলা, ঘৃতাদি বিক্রয় হইতেছে; কোনটিতে বা হালুইকরের দোকানের মত জিলিপী, পেঁড়া প্রভৃতি মিষ্টান্ন রহিয়াছে। তাহা ছাড়া "আরি" নামক একপ্রকার ফল (খাইতে অম্ল-মধুর) ও ন্যাসপাতি দোকানে বিক্রয়ার্থ সাজান রহিয়াছে। এই গ্রামে চায়ের চাষ হইতেছে দেখিলাম। এতদূরেও চা-তৈয়ারী ব্যাপার রহিয়াছে শুনিয়া বিস্মিত হইলাম। দ্বিপ্রহরে আসিয়া এখানকার স্কুল বাড়ীতে আশ্রয় লইতে বাধ্য হইলাম। এই স্কুলে প্রায় দেড় শত জন ছাত্র অধ্যয়ন করে শুনিলাম। আশে-পাশের গ্রাম হইতেও ছাত্রের সমাবেশ হয়। ছাত্রদিগকে হিন্দী শিক্ষা দেওয়া হইয়া থাকে। এজন্য তিনজন শিক্ষক নিযুক্ত আছেন। এই স্কুলে হেডমাষ্টার মহাশয় আমাদিগকে খুবই যত্ন করিয়াছিলেন। তিনি স্কুলের মধ্যেই রাত্রিযাপনের অনুমতি দিলেন। আমরা প্রথমে পৌঁছিয়া স্কুলের বাহিরে একটি গাছতলায় চৌতারার পার্শ্বে রান্নার আয়োজন করিলাম। দোকানে ভাল চাউল না পাওয়ায়, বিজয়লাল নামক এক ব্যক্তি খুব সুগন্ধিযুক্ত "বাসমতী" চাউল আমাদের রান্নার জন্য পাঠাইয়া দিলেন। এ পার্ব্বত্যপ্রদেশে পথিকদের প্রতি ইঁহাদের এ সহানুভূতি বড়ই আনন্দজনক সন্দেহ নাই। এখানে একটিমাত্র ঝরণার ধারা আছে। এজন্য যত্ন করিয়া সরকার বাহাদুর, পাইপ সংযোগে সেই ধারা হইতে জল আনিবার একটি লোহা 'টঙ্কি' (ঢাকা চৌবাচ্চার মত) তৈয়ার করিয়া দিয়াছেন। ঝরণার জল সেই টঙ্কিতে অনবরত জমিয়া থাকে। গ্রামবাসীরা সেই জল সাধারণতঃ ব্যবহার করিয়া থাকেন। আলমোড়া হইতে আজ পর্য্যন্ত তিন দিনে বিয়াল্লিশ মাইল পথ অগ্রসর হইয়াছি।

বেরীনাগে ডাকঘর থাকায় আমরা সেদিন নিজ নিজ বাটীতে

একখানি পত্র লিখিয়া দিয়াছিলাম। পরদিন প্রভাতেই আবার যাত্রার পথে বাহির হইলাম। এবারে পথ ক্রমশঃ উত্‌রাইয়ে নামিয়াছে। দুই মাইল চারি মাইল করিয়া প্রায় সাত মাইল পথ পর্য্যন্ত নীচে নামিয়া আসিতে হইল। সুখের বিষয়, এ উত্‌রাইয়ে নামিতে ঘোড়াকে ততদূর ক্লেশ পাইতে হয় নাই। উত্‌রাইয়ের স্থানে স্থানে পাহাড়ের কোলে ধানের ক্ষেতের উপরে দৃষ্টি পড়িল। ক্বচিৎ দুই একটি পাহাড়ী চাষী আপন মনে নিকটস্থ ঝরণা হইতে জল ধরিয়া, কিরূপে এই ধানের ক্ষেতে জল আনিতে পারা যায়, তাহারই উপায় চিন্তা করিতেছিল। এক স্থানে একটি বৃহৎ পেয়ারাবাগান দেখা গেল। এইভাবে উত্‌রাই ছাড়িয়া আরও তিন মাইল আন্দাজ পথ চলিয়া আসিয়া বেলা প্রায় সাড়ে দশটার সময়ে আমাদের ঘোড়া "থলে" আসিয়া উপস্থিত হইল।

এই গ্রামে আট দশ ঘর লোকের বসবাস ও তিনটি দোকান আছে দেখিলাম। দোকানে নূতন চাউল, মসূর ডাল, পেঁয়াজ, চিনি, ঘৃত, আটা ও কিছু কিছু মশলা পাওয়া যায়। ফলের মধ্যে ন্যাসপাতি এখানে প্রচুর। খুচরা খরিদ করিলে এক পয়সায় চারিটি হিসাবে উহা পাওয়া যায়। একটি প্রাচীন মন্দির জরাজীর্ণাবস্থায় এখনও অতীতের ধর্ম্ম-যুগের সাক্ষ্য প্রদান করিতেছিল। অনুসন্ধানে জানিলাম, ইহাই প্রাচীন "বালেশ্বরের" মন্দির। এতদঞ্চলে আরও চারিটী প্রাচীন তীর্থস্থান, যথা—পুঙ্গেশ্বর, কোটেশ্বর, বাগেশ্বর ও ভুবনেশ্বর সম্বন্ধে প্রসিদ্ধি রহিয়াছে। নীচেই "রামগঙ্গা" নদী কুলু-কুলু নাদে বহিয়া যাইতেছে। ইহার গতি খুবই বেগবতী। এই নদীর উপরের দোদুল্যমান লৌহ-সেতু পার হইয়া ডাকঘরের পার্শ্বের স্কুল-প্রাঙ্গণে আসিয়া আমাদের উভয়ের ঘোড়া যখন উপস্থিত হইল, তখন ডাণ্ডিওয়ালাগণ দিদিদের লইয়া এখানেই অপেক্ষা করিতেছিল। যত শীঘ্র সম্ভব আহারাদি শেষ করিয়া এখান হইতে

পুনরায় রওনা হইবার কথা ছিল। কারণ, এখনও প্রায় দশ মাইল পথ অতিক্রম করিতে পারিলে তবে আজিকার মত আশ্রয়স্থান পাওয়া যাইবে। তদনুসারে আমি ও শ্রীমান্ নিত্যনারায়ণ নিকটস্থ একটি ঝরণার ধারায় স্নান করিতে গিয়া তৎপার্শ্বের একটি জলস্রোতে চালিত জাঁতার কলের নীচের স্রোতোধারায় রীতিমত অবগাহন-স্নানাদি সত্বর শেষ করিলাম। পরে তৈয়ারী অন্ন উভয়েই দুই চারি গ্রাস মুখে দিয়া বেলা বারোটার মধ্যে পুনরায় যাত্রার জন্য প্রস্তুত হইলাম। ডাণ্ডিওয়ালারা নির্দ্দিষ্ট স্থানে পৌছিবার জন্য সর্ব্বদাই শশব্যস্ত; কারণ, তাহারা যত শীঘ্র ধারচুলায় পৌছিতে পারে, তত শীঘ্রই আলমোড়ায় ফিরিয়া আসিবে। মজুরী আলমোড়ার তহশীলদারী হইতে অগ্রিম লইয়াই তবে রওনা হইয়াছে। সুতরাং আহারাদির পরক্ষণে তাহারা বিনা বিশ্রামেই দিদিদের লইয়া আগে চলিল। বন্দুক হস্তে ভূপ সিং তাহাদের পশ্চাৎ পশ্চাৎ চলিতে বাধ্য হইল। আমাদের ঘোড়াওয়ালারা কিন্তু এ সময় যাইতে আদৌ প্রস্তুত হইতে চাহিল না। কারণ, দশ মাইল পথ চলিয়া আসিয়া পরিশ্রান্ত ঘোড়াকে, এই দিবা দ্বিপ্রহরে পুনরায় সম্মুখের তিন মাইল, সাড়ে তিন মাইল খাড়া চড়াই পথ লইয়া যাওয়া কতদূর কষ্টকর, তাহাই তাহারা এক্ষণে আলোচনা করিতেছিল। এমত অবস্থায় আমাদের অনেক কাকুতি-মিনতির পরে অনিচ্ছায় তাহারা ঘোড়াকে যাত্রার জন্য তৈয়ার করিল। ভারবাহী ঘোড়াগুলিও অদ্য এখানে বিশ্রাম করিবার অবসর পাইল না। কারণ, বোঝা লইয়া সন্ধ্যার পূর্ব্বে তাহাদিগকেও নির্দ্দিষ্ট স্থানে পৌছিতে হইবে। এইরূপে আমরা আপন আপন ঘোড়ায় উঠিয়া চলিতে বাধ্য হইলাম।

এ কয়দিন ঘোড়ার পৃষ্ঠে আসিয়া আমাদের উভয়ের শরীর বেদনায় আড়ষ্ট হইয়া পড়িয়াছিল। কিন্তু সে দিকে দৃষ্টিপাত করিতে গেলে

পাহাড়ের চড়াই উঠা চলে না। এ সময়ে সকলেরই শুধু এক সাধনা— 'আগে চল্, আগে চল্ ভাই!' সকলেরই মনে শুধু 'কৈলাস' পৌঁছিবার দুরাকাঙ্ক্ষা প্রতি মুহূর্ত্তেই জাগিয়া উঠিতেছিল। ঘোড়া চড়াইয়ের পথে হাঁপাইতে হাঁপাইতে উঠিতেছে। তাহার পৃষ্ঠদেশে আমরা উভয়ে ঘর্ম্মাক্ত কলেবরে নিঃশব্দে বল্গা ধরিয়া বসিয়া রহিয়াছি। তিন বা সাড়ে তিন মাইল খাড়া চড়াই অতিক্রম শেষ হইল। কিন্তু যখন আমরা চড়াইয়ের উপরে উঠিলাম, তখন দুই দিকের ঘন জঙ্গলে আমাদের রাস্তা একবারে আচ্ছন্ন হইয়া গেল। ক্রমশঃ সারা পথ ঘোর অন্ধকারময় হইয়া উঠিল। আমাদের অবসন্ন শরীর এই জঙ্গলের ছায়ায় প্রথমে একটু শীতল হইয়াছিল; কিন্তু এইভাবে প্রায় সমস্ত অপরাহ্নকাল যখন এই জনমানবশূন্য জঙ্গলের মাঝখানেই অতিবাহিত হইতে চলিল, তখন আমরা দুইজনেই (এমন কি, ঘোড়াওয়ালা পর্য্যন্ত) ভীত-সন্ত্রস্তচিত্তে কতক্ষণে গন্তব্য স্থানে গিয়া পৌঁছিব, তাহারই চিন্তায় দ্রুতগতি অশ্বচালনার দিকে অবহিত হইলাম। কোন দিকে ভ্রূক্ষেপ নাই, শুধুই সম্মুখে চলিয়াছি। মনুষ্য বা কোন প্রকার পশুপক্ষীর সাড়া-শব্দ পাইলে হয়ত মনে তখন একটু সাহসের সঞ্চার হইত; দিনের বেলায় এই জঙ্গলের রাস্তা দিয়া যাইতে বাস্তবিকই এমন একটা আতঙ্ক হইতেছিল। মাথার উপরের গাছ হইতে একটি পাতা ঝরিয়া পড়িলেই মনে হইতেছিল, বুঝি বা কোন হিংস্র জন্তু আমাদের পশ্চাদনুসরণ করিতেছে।

এইরূপে প্রায় কতক্ষণে চারি মাইল জঙ্গল পশ্চাতে রাখিয়া আরও আড়াই মাইল আন্দাজ পথ উত্‌রাইয়ে নামিয়া অবশেষে একটি শ্যামতৃণ-শোভিত ময়দানে আসিয়া পড়িলাম। সে পথে কিয়দ্দূর অগ্রসর হইতেই আমাদের ঘোড়া "ডাণ্ডির-হাটে" আসিয়া উপস্থিত হইল। তখন সন্ধ্যা সমাগত। দূরে উত্তর-পূর্ব্ব কোণে তুষারময় পর্ব্বত-প্রাসাদের চূড়ায়

উপরে অপরাহ্নের শেষ সূর্য্যরশ্মিগুলি আপন আপন মায়াজাল বিস্তার করিয়া ক্রীড়া করিতেছিল। উজ্জ্বল তুষার-রাশির উপরে তাহাদের লাল আভা দূর হইতে খুবই সুন্দর দেখাইতেছিল। দেখিলাম, আমাদের পূর্ব্ব-পরিচিত যাত্রীর দলসহ স্বামীজীরা সকলেই তখন এখানে আসিয়া পৌঁছিয়াছেন। তাঁহাদের দৃষ্টি সেই মধুর দৃশ্যগুলির উপরে নিবদ্ধ রহিয়াছে। দূরবীণ হস্তে বৃদ্ধ গঙ্গাধর ঘোষ বুঝি বা তন্ময় হইয়াই বিধাতার সেই বিচিত্র দৃশ্য নিরীক্ষণ করিতেছিলেন। ডাণ্ডিওয়ালারা ডাণ্ডি নামাইয়া একধারে বসিয়া বিশ্রামসুখ উপভোগ করিতেছিল। আমরাও ধীরে ধীরে অশ্ব হইতে নীচে অবতরণ করিলাম।

স্বামীজী মহারাজ ( অনুভবানন্দজী ) আমাদের কুশলাদি প্রশ্ন করিলে আমরা রাস্তার ভয়াবহ দৃশ্যের কথা উল্লেখ করিলাম। তিনি বলিলেন, "যখন 'কৈলাস' যাইতে ইচ্ছুক হইয়াছেন, তখন এ প্রকার রাস্তা খুবই সুগম বলিয়া আপনাদের মনে রাখা উচিত।" যাহা হউক্, পরিশ্রান্ত শরীর তখন ভয়ের রাস্তা পশ্চাতে ফেলিয়া আসিয়াছে। চোখের উপরে সম্মুখের দৃশ্যগুলি নবরাগ-রঞ্জিত হইয়া ক্ষণে ক্ষণে উদ্ভাসিত হওয়ায় অতি অল্পক্ষণের মধ্যেই আমাদের সকল ক্লেশ ও ভয় কোথায় দূর হইয়া গেল। এই ডাণ্ডির হাট আলমোড়া হইতে বাষট্টি মাইল দূরে। এ স্থানটিতে মাত্র চারি পাঁচ ঘর লোকের বসবাস আছে, তাহা ছাড়া একটি ধর্ম্মশালা বিদ্যমান। তাহার অবস্থা দেখিলে তাহাকে গোশালা বলিয়াই সাধারণতঃ ভ্রম উপস্থিত হয়। সে ঘরটিও তখন একটি বেদিনী নর্ত্তকী ও তাহার দুইজন সারঙ্গওয়ালা দুই তিন দিন হইতে অধিকার করিয়া রাখিয়াছিল। স্বামীজী ও অন্যান্য যাত্রিগণ এখানকার একটি ঘরের সম্মুখস্থ খোলা বারান্দায় আশ্রয়লাভ করিয়াছেন দেখিয়া আমাদের কোথায়ও স্থান পাওয়া যাইবে কি না, এ বিষয়ে কিছুক্ষণ অনুসন্ধান চলিল।

অবশেষে স্থানীয় দোকানদারের নিকট তাহার একটিমাত্র দোকানের উপরের ইন্ধন-আবর্জ্জনা-পরিপূর্ণ একটি কুঠারীর একধারে রাত্রিযাপনের অনুমতি পাইয়া সেদিনকার মত আপনাদিগকে ধন্য মনে করিলাম। আস্‌বাবাদি প্রায় সমস্তই ঘোড়াওয়ালাদের নিকট বাহিরে পড়িয়া রহিল। এই দোকানে দ্রব্যাদি কি কি পাওয়া যায়, সন্ধান করিতে গিয়া জানিতে পারিলাম যে, এখানকার ঘৃত উৎকৃষ্ট, অথচ অপেক্ষাকৃত সুলভ, তজ্জন্য কিছু ঘৃত আমরা (টাকায় চৌদ্দ ছটাক হিসাবে) সংগ্রহ করিয়া রাখিলাম। স্বামীজীরাও এখান হইতে কিছু ঘৃত খরিদ করিয়া লইয়াছেন শুনিলাম। রাত্রিকালে ষ্টোভ জ্বালিয়া কয়েকখানি লুচি ও কিছু হালুয়া তৈয়ার করিয়া জলযোগ করা গেল। দুঃখের বিষয়, এখানে জলকষ্ট খুবই বেশী। বহুকষ্টে লোকের দ্বারা প্রায় আধ মাইল দূরের একটি ঝরণা হইতে জল আনাইয়া তবে সেদিন্‌কার তৃষ্ণা নিবারণ করিতে হইয়াছিল।

১৩ই আষাঢ়, ইং ২৭শে জুন, বৃহস্পতিবার প্রভাতেই আমরা আপন আপন আস্‌বাব-পত্রাদি ঘোড়ার পৃষ্ঠে বোঝাই দিয়া সকলেই একে একে আস্‌কোট-উদ্দেশে রওনা হইলাম। পাহাড়ের পর পাহাড় অতিক্রম করিয়া যাইতে মধ্যে মধ্যে এবারে তৃণ-গুল্মে পরিপূর্ণ সমতল স্থান পড়িলেও এ পথে ঝরণার ধারা খুব কমই দেখিতে পাইয়াছিলাম। এই সকল সমতল স্থান হইতে চতুর্দ্দিকে নিরীক্ষণ করিলে পাহাড়গুলি উচ্চ প্রাচীরের মত আমাদিগকে বেষ্টন করিয়া রাখিয়াছে বলিয়াই মনে হইত। আগে যাইতে গেলে কোন্ পথ দিয়া যাইতে হইবে, তাহা নির্ণয় করা দুঃসাধ্য ব্যাপার। তবে সম্মুখের পথের অস্পষ্ট রেখাই আমাদিগকে গন্তব্য স্থানে ধীরে ধীরে লইয়া চলিয়াছে। এইরূপে প্রায় সাত মাইল পথ অতিক্রম করিয়া বেলা নয়টা আন্দাজ সময়ে আমরা "আস্‌কোটে" পৌঁছিলাম।

দূর হইতে এই আস্‌কোটের দৃশ্য বেশ সুন্দর দেখাইতেছিল। আল-

মোড়া হইতে ধারচুলা পর্য্যন্ত নব্বুই মাইল পথ যাইতে গেলে তিনটি বড় গ্রাম পড়ে, ইহা পূর্ব্বেই শুনিয়াছিলাম। প্রথম বেরীনাগ, দ্বিতীয় আস্‌কোট, তৃতীয় ধারচুলা। প্রথমটির বিষয় ইতিপূর্ব্বে পাঠকবর্গ জানিতে পারিয়াছেন। দ্বিতীয়টি এই আস্‌কোট—আলমোড়া হইতে উনসত্তর মাইল দূরে অবস্থিত। গ্রামখানি বেশ ঝক্‌ঝকে ও পরিষ্কার। চারিদিকেই দূরে দূরে সারি সারি পাহাড়গুলি শ্রেণীবদ্ধভাবে দাঁড়াইয়া থাকায়, অপেক্ষাকৃত উচ্চ পাহাড়ের কোলে এই গ্রাম বেশ প্রশস্ত বলিয়া মনে হইতেছিল। গ্রামের মধ্য দিয়া রাস্তা গিয়াছে। রাস্তার ধারে ধারে চারি পাঁচ খানি দোকান দেখিতে পাইলাম। কোনটিতে মনিহারী দ্রব্য, কোনটিতে বা চাউল, ডাল, মশলা প্রভৃতি এবং কোনটিতে বা কাপড়, জামা ইত্যাদি বিক্রয়ার্থ সাজান রহিয়াছে। এখানে ন্যূনকল্পে পঁচিশ ত্রিশ ঘর লোকের বসবাস আছে মনে হইল।

আমাদের ঘোড়া ক্রমশঃ গ্রামবাসীদের কৌতূহলপূর্ণ দৃষ্টির মাঝখান দিয়া চলিতে চলিতে এক ধর্ম্মশালায় আসিয়া উপস্থিত হইল। এতদিন পরে এই পার্ব্বত্যপ্রদেশের একমাত্র ধর্ম্মশালাটি দেখিয়া বাস্তবিকই সে সময়ে ইহা কৈলাসযাত্রীদিগের আশ্রয় লইবার মত স্থান বলিয়া আমাদের ধারণা জন্মিল। ধর্ম্মশালাটি নূতন নির্ম্মিত হইয়াছে। নীচে চারিখানি ঘর ও তৎসংলগ্ন বারান্দা ; উপরেও সেইরূপ চারিখানি ঘর ও বারান্দা রহিয়াছে। তবে তাহার নির্ম্মাণকার্য্য তখনও শেষ হয় নাই। ধর্ম্মশালার উত্তরাংশে খানিক দূরে, পাহাড়ের গায়ে দুইটি প্রাসাদ ছবির মত শোভা পাইতেছিল। তাহা দেখিলে তাহার অধিকারিগণকে সাধারণ অশিক্ষিত পাহাড়ী বলিয়া কখনই মনে হয় না। বাটী দুইখানির সম্মুখের সজ্জিত বারান্দাগুলি পুরাতন এবং কতকটা আজকালকার মত নূতন এই উভয় 'ফ্যাসানে' নির্ম্মিত বলিয়া এ প্রদেশে তাহা দেখিতে বেশ অভিনব ও রুচিসঙ্গত

বলিয়াই মনে হইতেছিল। জিজ্ঞাসায় জানিলাম, এই বাটীর মালিক এখানকার রাজওয়ারা সাহেব মহোদয়। তাঁহারই ধর্ম্মশালায় আজ আমরা আশ্রয় লইয়াছি। ধর্ম্মশালায় দিদি ও তাঁহার সহযাত্রিণী স্ত্রীলোকটি ও দরোয়ান ভূপ সিং ইতিপূর্ব্বে আসিয়া পৌছিয়াছেন। আমা-দিগকে আসিতে দেখিয়া তাঁহারা এইখানেই বিশ্রাম ও আহারাদি শেষ করিয়া যাইবার কথা তুলিলেন। দোকান হইতে চাউল, ঘৃত প্রভৃতি খরিদ করিয়া আনা হইল। ধর্ম্মশালা হইতে খানিক দূরে একটি আম-বাগানের মধ্য দিয়া গিয়া এক স্থানে একটি ঝরণার ধারায় আমরা সকলে একে একে স্নানাদি শেষ করিয়া আসিলাম। ন্যাসপাতি ও কাঁচা আম এখানেও প্রচুর দেখিতে পাওয়া গেল।

আহারাদি প্রস্তুত হইলে আমরা ভোজনে বসিবার উদ্যোগ করিতেছি, এমন সময়ে অপ্রত্যাশিতভাবে একজন চাপরাশী একটি বড় থালায় করিয়া চাউল, ডাল, ঘৃত, মশলা, আটা, চিনি ও নানারকমের আচারদ্রব্য প্রভৃতি ভেট লইয়া আমাদের সম্মুখে হাজির হইল। এ ব্যাপারে তখন আমরা সকলেই যুগপৎ বিস্মিত হইয়া পড়ায়, সেই অপরিচিত লোকটি এখানকার রাজওয়ারা সাহেবের, প্রতি বৎসরেই প্রত্যেক কৈলাসযাত্রীদের প্রতি এইরূপে তীর্থপথ-ক্লেশ দূর করিবার নিয়ম জ্ঞাত করাইল। শুধু তাহাই নহে, কোন বিষয়ে আমাদের অসুবিধা হইতেছে কি না, লোকটি সে সম্বন্ধেও পুনঃ পুনঃ জিজ্ঞাসা করিতে লাগিল। এই দুর্গম অপরিচিত পার্ব্বত্যপ্রদেশে চিরপরিচিতের মত আত্মীয় রাজওয়ারা সাহেব মহোদয়কে তখনই দেখিয়া আসিবার যথেষ্ট আগ্রহ থাকিলেও, এ সময়ে রাজওয়ারা সাহেবের সহিত দেখা করার সময় নহে তাঁহার ভৃত্য এ কথা জানাইলে, আমরা নিরস্ত হইলাম। কৈলাস হইতে প্রত্যাবর্ত্তনের সময়ে তাঁহার সহিত দেখা করিয়া যাইব, এ কথা ভৃত্যটিকে জানাইয়া কিছু

বখশিশ্ দিয়া তাহাকে বিদায় করিয়া দেওয়া হইল। এইরূপে আহারান্তে বেলা আড়াইটা আন্দাজ সময়ে আস্কোট পরিত্যাগের জন্য উদ্যোগী হইলাম। আস্কোটের এই রাজওয়ারা সাহেবের পরিচয়-সম্বন্ধে অল্প-বিস্তর সংবাদ জানিয়াছিলাম। ইঁহারা রাজা গজেন্দ্রসিংহ পাল বাহাদুরের বংশধর, 'কুত্তুর' রাজবংশ বলিয়া ইঁহাদের খ্যাতি চলিয়া আসিতেছে। আবার কেহ কেহ বলিয়া থাকেন, ঢাকা-বিক্রমপুরের পালবংশীয় রাজগণ মুসলমান-বাদশাহ বখ্তিয়ার খিলিজীর আমলে বিতাড়িত হইয়া এইখানে আসিয়া বাস করিয়াছিলেন। এই রাজওয়ারা সাহেব এক্ষণে তাঁহাদেরই বংশধর। এ সংবাদ কতদূর সত্য, তাহা ঐতিহাসিকগণই বলিতে পারেন। বর্ত্তমানে কুমার বিক্রমসিংহ পাল বাহাদুর রাজপদে প্রতিষ্ঠিত আছেন। তাঁহারা উপস্থিত চারি ভাই বর্ত্তমান রহিয়াছেন। তাঁহার খুল্লতাত-ভ্রাতা কুমার খড়্গ সিংহ পাল বাহাদুর পিথোড়াগড়ের পলিটিক্যাল ডেপুটী ম্যাজিষ্ট্রেট ছিলেন। ইঁহাদের জমিদারীর আয়তন সামান্য নহে মনে হইল। কারণ, ধারচুলার পরবর্ত্তী গ্রাম খেলা পর্য্যন্ত প্রায় সমস্ত স্থানই ইঁহাদের জমিদারীর অন্তর্ভুক্ত, ইহা সে সময়ে শুনিয়া আসিয়াছিলাম।

আস্কোট পরিত্যাগ করিয়া অগ্রসর হইতেই প্রথমে উত্রাই পড়িল। এ উত্রাই ক্রমশঃ এতই নিম্নমুখী হইয়া নামিয়াছে যে, অশ্বপৃষ্ঠে যাওয়া আমার পক্ষে অতীব কঠিন বলিয়াই বোধ হইতে লাগিল। শ্রীমান্ নিত্যনারায়ণ অগ্রে অগ্রে যাইতেছিলেন। দেশে তিনি অভ্যস্ত অশ্বারোহী হইলেও এ ক্ষেত্রে তাঁহার সে অভ্যাস বোধ করি অসহ্য বোধ হইতেছিল। তাই তিনি মধ্যে মধ্যে এই অনভ্যস্ত ঘোড়সওয়ারের দুর্দ্দশা এক একবার আড়নয়নে দেখিয়া লইতেছিলেন। আমাদের অক্ষমতা প্রকাশ হইবার পূর্ব্বেই ঘোড়াওয়ালা নিজেই আমাদের উভয়কে ঘোড়া হইতে নামিবার পরামর্শ দিতে আমরা হাঁফ ছাড়িয়া বাঁচিলাম। এইবার পদব্রজে প্রায়

তিন কি সাড়ে তিন মাইল নীচে চলিয়া আসিতে পথিমধ্যে ডাণ্ডিওয়ালা ও দিদিদের সহিত আমাদের সাক্ষাৎ হইল। এরূপ কঠিন উত্‌রাইয়ে বাহকগণ খুবই সাবধানে ধীরে ধীরে তাঁহাদিগকে লইয়া আসিতেছিল। তাঁহাদের পশ্চাতে পশ্চাতে আমাদের নামিয়া আসিবার সময়ে, সত্য কথা বলিতে কি, আমি নিজে একবার টাল সামলাইতে পারি নাই; ঢালু পথে সম্মুখপানে ঝুঁকিয়া পড়িয়াছিলাম। সুখের বিষয়, ডাণ্ডিবাহকের মধ্যে একজন আমাকে ধরিয়া ফেলায় আমি সে যাত্রা আঘাত হইতে রক্ষা পাই। এইরূপে নীচে নামিয়া বেলা দুইটা আন্দাজ সময়ে "গৌরীগঙ্গা" নদীর পুল সম্মুখে পড়িল। এই নদী উত্তর হইতে দক্ষিণে প্রবাহিতা। এইখানে আসিয়া আমরা সকলেই কিছুক্ষণ বিশ্রাম করিবার ইচ্ছা প্রকাশ করিলে ডাণ্ডিওয়ালাগণ দিদিদের ডাণ্ডি হইতে নামাইয়া দিয়া নদীতে হস্ত-মুখ প্রক্ষালনের জন্য অগ্রসর হইল।

এই নদীর বিস্তৃতি পঁচিশ ত্রিশ হাতের বেশী হইবে না। তীরে দুই দিকেই আকাশস্পর্শী পাহাড় খাড়া হইয়া দাঁড়াইয়া আছে। পাহাড়ের অঙ্গ নানাজাতীয় গাছ ও জঙ্গলে পরিপূর্ণ। তাহারই মধ্য দিয়া নদীর তীরে তীরে একটিমাত্র সঙ্কীর্ণ রাস্তা গিয়াছে। মনুষ্যসমাগমহীন সে রাস্তা দিনের বেলা অতি ভয়ানক বলিয়া মনে হইতেছিল। এইরূপ জঙ্গলের মাঝখানে নদীর ধারের সঙ্কীর্ণ পথ ধরিয়া একাকী যাওয়া চলে কি না, এ বিষয়ে আমাদের মধ্যে একটু জল্পনা-কল্পনা চলিলে, দিদি ও আমি নিজ নিজ যানবাহনাদি ও বাহকগণকে পশ্চাতে ফেলিয়া রাখিয়া পদব্রজে কিয়দ্দূর অগ্রসর হইয়া চলিলাম। সঙ্গে উভয়েরই হস্তে পাহাড়ে উঠিবার সেই হাল্কা অথচ লম্বা যষ্টি। এইভাবে কিয়দ্দূর অগ্রসর হইতে মনে কতই না চিন্তাস্রোত আলোড়িত হইতে লাগিল। কোথায় 'কৈলাস', কোথায় 'মানস', কত দিনে পৌছিব, পৌছিতে পারিব কি না, এ দুর্গম

সর্দ্দার চলিয়া গেল, সে সময়ে আমরা সকলেই যেন হাঁফ ছাড়িয়া বাঁচিলাম।

পরদিন দুপুরবেলা সর্দ্দার জানাইয়া গেল, সমস্ত কুলীই ঠিক হইয়া গিয়াছে। প্রভাতে আসিয়া তাহারা বোঝা প্রভৃতি ঠিক করিয়া লইবে। এ দিকে ঠিক সেই দিন সন্ধ্যাকালে ধারচুলা হইতে আগত কুলীসর্দ্দার "প্রধান" দলবল সহ আসিয়া আমাদিগকে সেলাম দিল। এ ব্যাপারে সকলেই বিশেষ মুস্‌কিলে পড়িলেন। উভয় দলেরই কুলীগণকে অগ্রিম দেওয়া হইয়াছে, এমত অবস্থায় কোন্ দলকে সঙ্গে লইয়া গেলে অর্থের দিক্ দিয়া ক্ষতিগ্রস্ত হইতে না হয়, এই সব আলোচনা চলিল। বলা বাহুল্য, পোষ্ট-মাষ্টার মহাশয়কেই মধ্যস্থ মানিয়া, বিচারের ভার তাঁহার উপরেই ন্যস্ত হইল। তিনি স্থানীয় কুলীসর্দ্দারকে ডাকিয়া বহু বাগ্‌বিতণ্ডার পরে তাহার সহিত স্থির করিলেন যে, ধারচুলা হইতে আগত পুরাতন কুলীগণই বোঝা লইয়া যাইবে। তবে এ ব্যাপারে মধ্য হইতে ষোলটি টাকা যাহা স্থানীয় কুলীগণকে অগ্রিম দেওয়া হইয়াছিল, ফেরত না পাওয়ায় উহা দণ্ডস্বরূপ আমাদিগকেই বহন করিতে হইল। সে যাত্রায় এইরূপে বিচারের নিষ্পত্তি হইয়া, আমরা রক্ষা পাইলাম। প্রধানের হস্তে অনুভবানন্দ স্বামীজীর একখানি পত্র পাওয়া গেল। গালা হইতে তিনি লিখিয়াছেন, "নীরপানি পাহাড়ের উপরের দুইটি রাস্তাই অতি ভীষণ, বিশেষ 'মাঝের রাস্তা' আরও সাংঘাতিক। তাঁহারা মাঝের রাস্তা দিয়া গিয়া ভুল করিয়াছেন, কারণ সে রাস্তায় মানুষ যাইতে পারে না। তাঁহাদের চোখের সম্মুখেই একজন সাধু পাহাড়ের গা দিয়া গড়াইতে গড়াইতে নীচে পড়িতেছিলেন। একটি গাছে আট্‌কাইয়া কোনরূপে তিনি বাঁচিয়া যান। ডাক্তারদের মধ্যে নলিন বাবুরও ঐ দশাই হইতেছিল। পাচক তাঁহার প্রাণরক্ষা করিয়াছে। তাঁহারা যে প্রাণ

লইয়া ফিরিতে পারিয়াছেন, ইহাই আশ্চর্য্য। খুব সাবধানে উপরের রাস্তা দিয়াই আপনারা আসিবেন, ইত্যাদি।”

পত্র পড়িয়াই আমরা আকাশ হইতে পড়িলাম। স্ত্রীলোক-যাত্রিণী-দ্বয়ের মনের অবস্থা সে সময়ে কিরূপ হইয়াছিল, তাহা তাঁহারাই একমাত্র বলিতে পারেন। যাহা হউক্, কৈলাসপতির নাম লইয়া পরদিন অর্থাৎ ৬ই আগষ্ট বা ২০শে শ্রাবণ তারিখে আহারান্তে বেলা দশটা আন্দাজ সময়ে সকলে গার্ব্বিয়াং পরিত্যাগ করিলাম।

এই গ্রামটি অতিক্রম করিবার সময়ে প্রথমেই ঢালু, সংকীর্ণ রাস্তায় কিছুদূর পর্য্যন্ত বিলক্ষণ কাদা এবং সঙ্গে সঙ্গে স্থানে স্থানে অত্যন্ত পিচ্ছিলতা সকল যাত্রীকেই আগে চলিতে বেশ বিপদে ফেলিয়াছিল। বোঝা সমেত একটি কুলী একবার এখানে আছাড় খাইল। ভরা বর্ষায় বাটী ফিরিয়া আসিতেছি, ‘শুক্‌নো’ পথের আশা দুরাশা বলিলেই হয়। আবার সেই তৃণবিস্তৃত লম্বা ময়দান ক্রমশঃ পার হইলাম। তার পর বেলা বারোটার মধ্যেই গার্ব্বিয়াংএর বিপুল উত্‌রাই পথ নামিয়া আসিয়াই বুধিতে পৌছিলাম। সেখানে সকলেই অল্প অল্প বিশ্রাম করিয়া গন্তব্য পথে আবার অগ্রসর হইলেন। যাইবার কালে যে সকল চড়াই ছিল, এক্ষণে ফিরিবার কালে তাহা উত্‌রাই হইয়াছে। চোখের উপরে পাহাড়ের গায়ে গায়ে আবার সেই ঘন জঙ্গলের সবুজ দৃশ্য! এখন আর সেই তিব্বতের বৃক্ষলতাহীন খর্ব্বাকৃতি পাহাড় নাই। সে নগ্নতার দৃশ্য পাগল-ভোলা দিগম্বরের শৈলাবাসের পাশেই হারাইয়া আসিয়াছি! গার্ব্বিয়াং পৌছিবার কিছু আগে অর্থাৎ কালাপানির নিকট হইতেই এক্ষণে এই নূতন দৃশ্য আবার সুরু হইয়াছে। যাহা হউক্, যতই আগে অগ্রসর হইয়া চলিলাম, পথগুলি যেন ক্রমশঃই লম্বা লম্বা গাছে ঢাকা পড়িয়া গিয়াছে। সে গাছগুলি আবার সাধারণ আগাছা নহে,

একবারে 'কাল-বিছুটী'! প্রতিপদে সকল যাত্রীকেই আগে চলিতে বিলক্ষণ যন্ত্রণা দিতেছিল! মনের উৎসাহে বাটী ফিরিবার আদৌ সহায়তা করিতেছিল না। কালী-নদীর ধারে ধারে এই নদীর প্রচণ্ড গর্জ্জন শুনিতে শুনিতে দুরন্ত পথ ক্রমশঃ অতিক্রম করিয়া বেলা তিনটা আন্দাজ সময়ে একটি ভয়াবহ দৃশ্যের সম্মুখে আসিয়া উপস্থিত হইলাম।

সেই কিছু দূর বিস্তৃত পিচ্ছিলতাপূর্ণ সংকীর্ণ পথ! যাহার উপর, সংলগ্ন খাড়া পাহাড় হইতে ঝর-ঝর ধারায় বৃষ্টির মত অবিরল জলধারা পতিত হইতেছে। পাঠকবর্গের স্মরণ থকিতে পারে, আসিবার কালে সে পথ আমরা সাবধানে অতিক্রম করিয়া আসিয়াছি। তখন এ পথে এত বেশী জল পড়ে নাই। ঘোর বর্ষায় ইহার রূপ পূর্ব্বাপেক্ষা ভীষণতর ভাব ধারণ করিয়াছে। এখানে পা পিছ্‌লাইলে অব্যর্থ মৃত্যু! কারণ, পথের পরিসর দুই হাতের বেশী নহে। পড়িয়া গেলে একবারে পাঁচতলা-প্রমাণ নীচে কালী-নদীর করালগর্ভে ডুবিয়া যাওয়া ভিন্ন গত্যন্তর নাই।

প্রথমেই স্বামীজীদের মধ্যে দুই তিন জন সেই ভয়াবহ স্থানটুকু সাবধানে অতিক্রম করিয়া গেলেন। তার পর বাঁশের দোলায় বসিয়া কুলী-স্কন্ধে (প্রতি দোলার আগে ও পশ্চাতে দুইজন) স্ত্রীলোক-যাত্রী অর্থাৎ 'জীবন্ত লগেজ' পার হইয়া চলিল। তাহাদের পশ্চাতে পশ্চাতে প্রায় আট দশ হাত অন্তরে, বোঝা পৃষ্ঠে লইয়া একজন কুলী অনুসরণ করিতেছিল। অকস্মাৎ এই ভয়াবহ রাস্তার দুই দিক হইতেই চীৎকার-ধ্বনি উঠিল—'কুলী গির্ গয়া!' সকলেই হতভম্বের মত আপন আপন স্থানে দাঁড়াইয়া গেলেন। একটি দোলার বাহক তখন দিদির সহযাত্রিণীকে লইয়া পারে পৌঁছিয়াছিল, অপর দোলার বাহকদ্বয় তখন সেই পিচ্ছিলতা-পূর্ণ পথের শেষের দিকে ছিল। এই আকস্মিক 'কুলী গির্ গয়া' ধ্বনি শুনিয়াই নিমেষমধ্যে সেই জলধারা-বর্ষিত পিচ্ছিল পথের উপরে যাত্রী

অর্থাৎ আমাদের দিদিকে নামাইয়া রাখিয়া তাহারা উভয়েই সেই বিপদ্-পরিপূর্ণ পথটুকু পার হইয়া গেল। আতঙ্কে দিদি সে সময়ে আমাদের নাম ধরিয়া চীৎকার করিলেন। আমরা তখন আর আর সকলেই সেই ভয়াবহ পথের এ পারে দাঁড়াইয়া। ওদিক হইতে তৎক্ষণাৎ শঙ্করনাথ স্বামীজী দিদির নিকটে ফিরিয়া আসিয়া তাঁহার হাত ধরিয়া তাঁহাকে বাকী পথটুকু পার করিলেন।

এ দিকে পাঁচতলা-প্রমাণ নীচে কালী-নদীর প্রচণ্ড আবর্ত্তনের মধ্যে বোঝা পৃষ্ঠে যে কুলী নীচে পড়িল, সেখানে কাহারও যাইবার কোন দিক দিয়াই পথ নাই। অগত্যা উপর হইতেই সকলে হায় হায় করিয়া উঠিলেন! নীচে জলের উপরে স্থির-দৃষ্টি রাখিয়া দেখা গেল, পৃষ্ঠে বাঁধা বোঝা সমেত (খুলিবার উপায় ছিল না!) কুলী বেচারী প্রাণপণ শক্তিতে একবার ভাসিয়া উঠিল। প্রস্তরের কঠিন আঘাতে তখন তাহার মস্তক ও ললাটদেশ হইতে রুধির নির্গত হইয়া নদীর জলকে রক্ত-রঞ্জিত করিয়া দিয়াছে! কিন্তু সে দৃশ্য কেবল এক সেকেণ্ডের জন্য! নিমেষ না যাইতেই পশ্চাৎ হইতে একটি প্রকাণ্ড ঢেউ আসিয়া তাহাকে সেই তুষার-শীতল জলের মধ্যে কোথায় তলাইয়া দিল, কে বলিয়া দিবে! আজও তাহার সেই ক্ষণিকের রুধিরাপ্লুত মুখখানি মনে হইলে শরীর শিহরিয়া উঠে!

যে কুলী নীচে পড়িল, তাহার পশ্চাতে সত্যস্বামী মহারাজ ধীরে ধীরে অতিক্রম করিতেছিলেন। কুলীর আকস্মিক পতন-দৃশ্যে তিনিও সেই জলধারা-বর্ষিত পিচ্ছিল পথে আতঙ্কে বসিয়া পড়িলেন। সৌভাগ্যের বিষয়, তাঁহার শরীরের ভার পাহাড়ের গায়েই পড়িল, নতুবা তাঁহাকেও হয় ত আমরা হারাইয়া বসিতাম!

তার পর আমরা সকলেই কৈলাসপতির নাম লইয়া, যষ্টিহস্তে ধীরে

ধীরে সে পথটুকু পায়ের উপরে লক্ষ্য রাখিয়াই একে একে পার হইলাম মাথার উপরে অজস্র ঝরণার ধারা সর্ব্বাঙ্গ ভিজাইয়া দিল। লম্বা ওয়াটার-প্রুফের 'আল্‌খাল্লা' সে ক্ষেত্রে ভিতরের গাত্রবস্ত্রকে আদৌ শুষ্ক রাখিতে পারে নাই।

ও-পারে আসিয়া দেখিলাম, সত্যবামী মহারাজ দাঁড়াইয়া দাঁড়াইয়া তখনও বিলক্ষণ কাঁপিতেছেন। কিছুক্ষণ সেখানে নির্ব্বাক্ প্রাণহীনের মত সকলেই বসিয়া রহিলেন। ক্রমশঃ বোঝা পৃষ্ঠে সকল কুলীই সে স্থানে আসিয়া জড় হইল ; কিন্তু আগে যাইবার কথায় আর তাহারা কেহই ভ্রূক্ষেপ করিতে চাহিল না। বলিল, বোঝা লইয়া তাহারা কেহই প্রাণ দিবার জন্য আসে নাই, প্রাণ লইয়া এক্ষণে রিক্তহস্তেই বাটী ফিরিয়া যাইবে।

বিপদের উপরে বিপদ! অবসর বুঝিয়া আকাশও তখন ভাঙ্গিয়া পড়িল। বর্ষার পুঞ্জীভূত কালো মেঘ হইতে অজস্র ধারায় বৃষ্টি আরম্ভ হইয়া আমাদিগকে সে সময়ে বিপর্য্যস্ত করিয়া তুলিল। সকলেই বিষণ্ণ-চিত্ত। কৈলাস ঘুরিয়া আসিয়া আজ পর্য্যন্ত এরূপ বিপদে কেহই পড়েন নাই। তবু ত এখনও নীরপানির পাহাড় অতিক্রম করা বাকী রহিয়াছে! জানি না, সেখানে আবার নূতন কি দুর্দ্দশা ভোগ করিতে হয়। এইরূপ নানা প্রকার দুশ্চিন্তায়, শঙ্করনাথ স্বামীজীর কথামত অবশেষে দিদি ও সহযাত্রিণী দুইজনেরই হস্ত ধরিয়া পদব্রজেই তাঁহাদিগকে কিছু দূর পর্য্যন্ত আগে আগে লইয়া যাওয়া হইল। কুলী বা আমাদের সমস্ত আস্‌বাবাদি সে অবস্থায় পড়িয়া রহিল।

স্বামীজী বলিলেন, কুলীদিগকে সান্ত্বনা দিয়া বুঝাইয়া তিনি পরে আসিতেছেন।

মালপায় পৌছিতে তখনও প্রায় মাইলখানেক বাকী আছে।

বিলম্ব করিলে সন্ধ্যা হইয়া যাইবে, এই আশঙ্কায়, আর আর সকলেই আগে চলিতে বাধ্য হইলেন। প্রায় অর্দ্ধ মাইল আগে আসিয়া পশ্চাৎ হইতে কুলীগণকে ফিরিতে দেখিয়া সকলে আশ্বস্ত হইলেন। সন্ধ্যার প্রাক্‌ক্ষণে সে দিন আমরা সকলেই মালপায় পৌঁছিলাম।

এখানে একখানি মাত্র লম্বা চারিদিক-খোলা আটচালা, তাহাতে তৃণাচ্ছাদন থাকিলেও প্রায় সকল স্থান দিয়া উপরের আকাশ দেখা যাইতেছিল। বৃষ্টির জল পড়া তখনও তাহার মধ্য দিয়া নিবৃত্ত হয় নাই। পাঁচ ছয় জন কুলী তথাকথিত আটচালার মাঝখানে আগুন জ্বালিয়া বসিয়া বসিয়া জটলা করিতেছিল। আস্‌বাব সহিত এতগুলি যাত্রীর আগমনে তাহারা কিঞ্চিন্মাত্রও ভ্রূক্ষেপ করিল না। এ দিকে সন্ধ্যার ঘোরে আশ্রয় লইবার জন্য যাত্রিগণ ব্যস্ত হইয়া পড়িতেছেন। স্থান কোথায়? আট-চালাটির ঐ ত অবস্থা। তাহাও কুলীরা দখল করিয়া বসিয়া আছে। অথচ পার্শ্বে এমন কোন পরিষ্কার স্থান নাই, যেখানে তাঁবু খাটাইয়া রাত্রি-যাপনের উপায় হয়। সর্ব্বত্রই ভাঙ্‌ ও বিছুটীর মানুষ-প্রমাণ গাছগুলি জঙ্গল করিয়া রাখিয়াছে। 'সাত-পাঁচ' ভাবিয়া অনেক সাধ্যসাধনায় কুলীদিগকে ঐ আটচালারই একটা দিক ছাড়িয়া দিতে রাজী করাইয়া সেই স্থান-টুকুর মধ্যে সকলেই বসিয়া রাত্রি কাটাইতে বাধ্য হইলেন। আস্‌বাবপত্র বাঁধা অবস্থায় বাহিরে পড়িয়া রহিল। কেবল বৃষ্টির জল হইতে কতকটা বাঁচাইবার অভিপ্রায়ে ইহাদের উপরে তাঁবুগুলি বিছাইয়া দেওয়া হইয়াছিল।

সমস্ত দিনের মধ্যে কাহারও অন্নাহার জুটিল না। কিছু কিছু শুষ্কাহার অর্থাৎ আখরোট্‌, কিস্‌মিস্‌ ও মিছরী মাত্র সে দিন জলযোগ করিয়া বিনা নিদ্রায় রাত্রি কাটান হইল। সঙ্গের কুলীরা স্থানাভাবে পাহাড়ের উপরের একটা পাথরের আড়ে (কতকটা গুহার আকারে) সে দিন স্থান পাইয়াছিল।

রাত্রিতে এই আটচালার কুলীদিগের নিকটে আগে যাইবার রাস্তা সম্বন্ধে সবিশেষ জিজ্ঞাসা করিয়া জানা গেল, এই সকল আস্‌বাব ও স্ত্রীলোক-যাত্রী সঙ্গে লইয়া প্রত্যূষেই যাত্রা করিতে না পারিলে সন্ধ্যার মধ্যে গালায় ( পরের গ্রামে ) পৌছান কিছুতেই সম্ভব নহে। মাঝের রাস্তা অপেক্ষা উপরের রাস্তা দিয়াই তাহারা আমাদিগকে যাইবার পরামর্শ দিল। সে রাস্তাতেও বড় সাংঘাতিক জঙ্গল হইয়া আছে। বলা বাহুল্য, সরকার-পক্ষ হইতে উপরের সেই পুরাতন লোক-চলাচল-হীন রাস্তার জঙ্গল পরিষ্কার করিবার জন্যই এই কুলীরা এখন নিযুক্ত রহিয়াছে। সুতরাং রাস্তার সংবাদ যে ইহারা ভাল করিয়াই অবগত আছে, এ বিষয়ে কাহারও সন্দেহ রহিল না।

এ দিকে পথিমধ্যে যে কুলী পড়িয়া গিয়া অকস্মাৎ ডুবিয়া মরিল, সে দেশের আইনানুযায়ী এ সংবাদ প্রথমেই স্থানীয় পাটোয়ারীকে জানানো আবশ্যক; নতুবা সকলকেই দোষী হইতে হইবে। এই সব ভাবিয়া কুলী-সর্দ্দার প্রধান পরদিন প্রভাতে কুলী লইয়া আমাদের সহিত আগে যাইতে আপত্তি করিল। বলিল, পাটোয়ারীকে মৃত্যু-সংবাদ জ্ঞাত করিয়া মৃত্যুসম্বন্ধে তদন্ত শেষ হইলে তার পর যাত্রা করাই সমীচীন। সে এখনও এক সপ্তাহের জের। কারণ, পাটোয়ারীর গ্রাম এখান হইতে বহু দূরে। তাহাকে খবর দিয়া আনাইয়া তদন্ত শেষ করিতে গেলে, এই দারুণ বর্ষায় বিছুটী-জঙ্গলের মধ্যে বিনা আশ্রয়ে সকলকেই বিশেষ দুর্দ্দশা ভোগ করিতে হয়। অনেক ভাবিয়া শেষ সিদ্ধান্ত হইল, কুলীর পড়িয়া যাওয়ার যথাযথ ইতিবৃত্ত জানাইয়া দুইখানি পত্র লেখা হউক্। সে পত্র একখানি পাটোয়ারীকে ও অপরখানি গার্ব্বিয়াংএর পোষ্টমাষ্টার মহাশয়কে তৎক্ষণাৎ লিখিয়া দিয়া ডাকহরকরা মারফত পাঠাইয়া দেওয়া হইল। পত্রে ইহাও লিখিত হইয়াছিল—"স্থানাভাবে স্ত্রীলোক-যাত্রীদের লইয়া আমরা এখানে

বড়ই ক্লেশভোগ করিতেছি, এজন্য কুলী প্রভৃতি সকলকে সঙ্গে লইয়া আগে অগ্রসর হইতে বাধ্য হইলাম। যদি কিছু তদন্তের আবশ্যক হয়, তবে ধারচুলায় আমাদিগকে পাইবেন, ইত্যাদি।" পত্রে শঙ্করনাথজী নিজের নাম স্বাক্ষর করিয়া দিলেন। এইরূপ ব্যবস্থা করিয়া প্রধানকে নানাপ্রকারে অভয় দিয়া প্রভাতে আটটার মধ্যেই যাত্রা করা হইল।

সাধারণতঃ মালপা হইতে গালা প্রায় আট মাইল হইবে, কিন্তু পুল ভাঙ্গিয়া যাওয়ায় উপরের রাস্তায় সাত মাইল আন্দাজ পাহাড়ের চড়াই 'ফের' দিয়া গালায় পৌঁছিতে আরও অনেকটা পথ অতিরিক্ত যাইতে হইবে। বিশেষতঃ এই চড়াই-পথের অবস্থা অতি সাংঘাতিক জানিয়া, এ দিনেও যাত্রার পূর্ব্বে অন্নাদি তৈয়ার করিয়া আহার করিবার আদৌ অবসর পাওয়া গেল না। কি জানি, সন্ধ্যার পূর্ব্বে গ্রামে পৌঁছিতে না পারিলে নীরপানি অর্থাৎ জলহীন পাহাড়ের উপরে জঙ্গলের মাঝখানে রাত্রিবাস করা একবারেই দুঃসাধ্য হইয়া উঠিবে। এই সব ভাবিয়া চিন্তিয়া আমরা সে দিন সকলেই কিছু কিছু শুষ্ক খাদ্য সঙ্গে রাখিয়াছিলাম।

এইবার নীরপানির ইতিবৃত্ত।—কালী-নদীর ধারে ধারে কিছু দূর অগ্রসর হইয়াই আমরা আমাদের পুরাতন পথ ছাড়িতে বাধ্য হইলাম। এবারকার পথ আমাদের দক্ষিণ ভাগে পাহাড়ের গা দিয়াই ক্রমশঃ উপরে উঠিতে সুরু হইল। ইহার চড়াই (১নং) প্রায় দুই মাইল হইবে। প্রথমটা এ পথ সাধারণ চড়াইয়ের মত হইলেও শেষের দিকে আঁকিয়া-বাঁকিয়া ঘুরিয়া কখনও উপরে, কখনও বা ক্রমশঃ নীচে নামিয়া গিয়াছে। সেখানকার বিশেষত্ব এই যে, নীচে নামিবার কালে পাহাড়ের গায়ে গায়ে স্থানে স্থানে উঁচু-নীচু পিচ্ছিল মাটার উপরে "পাকৃডাণ্ডি" বা সরু বনপথে কেবল গুচ্ছ গুচ্ছ লম্বা ঘাসের ঘন-সন্নিবেশ দেখিতে পাওয়া গেল। সে স্থানগুলি অতিক্রমকালে বরাবর আমাদের হস্তস্থিত লম্বা যষ্টিগুলি যেমন

সাহায্য করিয়া আসিতেছে, তাহার সহিত এই ঘাসের গুচ্ছগুলিও আঁকড়াইয়া ধরিয়া এই সকল পিচ্ছিল স্থানে সাবধানে নামিতে হইয়াছিল। তার পর কোথায়ও নিম্নভূমিতে বড় বড় প্রস্তরখণ্ডের সমষ্টি কিছু দূর পর্য্যন্ত বিস্তৃতভাবে পড়িয়া থাকায়, প্রকৃতপক্ষে সেখানে রাস্তার কোন চিহ্নই দেখিতে পাওয়া যায় নাই। সে সকল স্থানে কুলীদের পশ্চাৎ পশ্চাৎ সকলেই অনুসরণ করিয়া চলিতে বাধ্য হইয়াছি। বাঁশের দোলার স্ত্রীলোক-যাত্রিদ্বয়কে দোলা হইতে সেখানে নামাইয়া দিয়া, এক একটি বলিষ্ঠ কুলীর পৃষ্ঠদেশে বসাইয়া, বালককে লইয়া যাওয়ার মত পার করিতে হইয়াছিল।

কিছুক্ষণ এইরূপ দুর্দ্দশা ভোগ করিয়া আবার সেই পাহাড়-সংলগ্ন সঙ্কীর্ণ রাস্তা ধরিয়া কিছু দূর অগ্রসর হইতেই সম্মুখে একটি প্রকাণ্ড খাড়া পাহাড় চোখে পড়িল। এখানে আমাদের সংকীর্ণ রাস্তাটিও শেষ হইয়া গিয়াছে। কোণের দিকে একটি ঝরণার ক্ষীণ ধারা ঝির্-ঝির্ রবে নামিতে দেখিয়া সকলেই এখানে কিছু কিছু জলযোগ করিয়া তৃষ্ণা দূর করিলেন। ইহার পরে কোথায়ও জল পাওয়া যাইবে না, এ কথা কুলী-গণ সকলকে জানাইয়া দিল।

এই সম্মুখের খাড়া পাহাড়ের ধারে ধারে, লম্বা লম্বা ঘাসগুচ্ছের মধ্য দিয়া যে পাকডাণ্ডি বা বনপথ চলিয়া গিয়াছে, তাহাকে "মাঝের রাস্তা" বলা হয়। এ পথ বেশী সাংঘাতিক, কারণ বর্ষায় পিচ্ছিলতা-নিবন্ধন এ পথে পদে পদে নীচে পড়িয়া যাইবার বিলক্ষণ আশঙ্কা থাকে। আমাদের পূর্ব্ববর্ত্তী যাত্রী অর্থাৎ ডাক্তারের দল এই পথে গিয়াই বিপদে পতিত হইয়াছিলেন। আর একটি পথ এই পাহাড়ের মধ্যস্থল দিয়া খাড়া উপরে উঠিয়া গিয়াছে। তাহাই হইল "উপরের রাস্তা"—আমাদের আগে যাইবার নির্দ্দিষ্ট পথ।

পথ ত বলিলাম, কিন্তু সে পথে উঠিবার পূর্ব্বে পাঠকবর্গকে একবার ইহার অবস্থা জানাইয়া দেওয়া আবশ্যক। বাঙ্গালা দেশের গ্রাম্য অঞ্চলে রাস্তার ধারে ধারে কখনও কখনও যেরূপ কচু-গাছের ঘন জঙ্গল চোখে পড়ে, এই প্রকাণ্ড পাহাড়টি সেইরূপে সর্ব্বত্রই ঢাকিয়া জঙ্গল হইয়া রহিয়াছে। তবে তাহাতে কচু-গাছের পরিবর্ত্তে কেবল বিস্তর আগাছাই দেখা যায়। এই জঙ্গলের মধ্যস্থলে একটু প্রখর দৃষ্টি দিলেই (হঠাৎ নজরে পড়ে না) খানিকটা দূর পর্য্যন্ত কতকগুলি আগাছা কাটা অবস্থায় পাহাড়ের গায়েই পড়িয়া আছে, দেখিতে পাওয়া যায়। বলা বাহুল্য, এই কাটা গাছগুলিই আমাদের পথের চিহ্নরূপে বরাবর উপরে লইয়া চলিল। এই কাটা আগাছার মধ্যে খাড়া উঁচু পাহাড়ে পা ফেলিয়া উপরে উঠিতে যাত্রিগণ বিলক্ষণ প্রমাদ গণিলেন। অবসর বুঝিয়া প্রতি পদক্ষেপেই জোঁকের উপদ্রবে সকলেরই পা ক্ষত-বিক্ষত হইল। এ চড়াইটুকুও (২নং) বড় সামান্য পথ নহে, প্রায় তিন মাইল হইবে। এই আগাছা-ঢাকা চড়াইয়ের মধ্যে অনেকেই যথাস্থানে পা রাখিতে না পারিয়া, মুখ গুঁজিয়া কয়েকবার আছাড় খাইলেন। বলা বাহুল্য, একটু দীর্ঘনিশ্বাস ফেলিবারও অবকাশ নাই। সকলেই শশব্যস্ত; সন্ধ্যার পূর্ব্বে গ্রামে পৌঁছান চাই-ই। অনেক কষ্টে এই চড়াই শেষ করিয়া, বেলা তিনটা আন্দাজ সময়ে পাহাড়ের ধার দিয়া খানিকটা সংকীর্ণ পথ চলিল। সে পথের পরিসর দেড় হাতের বেশী নহে। আবার দুই তিন স্থানে এইরূপ সংকীর্ণ পথ পাহাড়ের গায়ে তৈয়ার করিতে না পারিয়া, ইহারই গাত্র-সংলগ্ন শূন্যের উপরে একদিক হইতে অপরদিকে লম্বা লম্বা চীর-গাছের গুঁড়ি ফেলিয়া দেওয়া হইয়াছে এবং তদুপরি প্রস্তরখণ্ড বিছাইয়া আগের রাস্তার সহিত সংযুক্ত করা হইয়াছে। সে সকল স্থানে একটু অসাবধানে পা দিলেই প্রস্তর খসিয়া যাইতে পারে। বলা বাহুল্য,

সেই সঙ্গে পথিকেরও জীবন রসাতলে গিয়া পৌঁছায়! যাহা হউক্, সকলেই খুব সাবধানতার সহিত কিছু দূর আগে গিয়া মনে করিলেন, এইবার বুঝি উত্‌রাই-পথ আরম্ভ হইবে। কিন্তু হায়! এ উত্‌রাই তখন কত দূরে, কে বলিয়া আমাদিগকে সান্ত্বনা দিবে? এই দুইটি চড়াই শেষ করিতে প্রায় পাঁচ মাইল পথ আসা হইল। শরীর ইতঃমধ্যেই বিলক্ষণ শ্রান্ত-ক্লান্ত, গলদ্‌ঘর্ম্ম হইয়া উঠিয়াছে। কাহারও মুখ দিয়া তখন আর স্ফূর্ত্তির বাক্ নিঃসরণ হইতেছিল না। অপরাহ্ণ চারিটা বাজিতে চলিল। উত্‌রাইয়ের পরিবর্ত্তে এক ভীষণ জঙ্গলাবৃত উচ্চ পাহাড় সম্মুখে পড়িতে দেখিয়া অনেকেই এবারে চক্ষুতে অন্ধকার দেখিলেন। সন্ধ্যার পূর্ব্বে এ পাহাড়ের অতিক্রম শেষ করা সহজসাধ্য নহে। কুলীরা স্ত্রীলোক-যাত্রী ও বোঝা স্কন্ধে লইয়া আগেই অগ্রসর হইয়া অদৃশ্য হইয়া গেল। স্বামীজীর দল এই ভয়ঙ্কর চড়াই (৩নং) দ্রুত শেষ করিবার পরামর্শ দিয়া, ক্রমশঃই সে জঙ্গলের মাঝখানে অন্তর্হিত হইলেন। উত্তরপাড়ার দল ও আমি সকলের পশ্চাতে পড়িয়া গিয়াছি। কেবল কালিকানন্দজী এই দলটির সাথী হইয়া সাহস দিতে দিতে আমাদিগকে আগে লইয়া যাইতেছিলেন। যতই উপরে উঠিয়া যাইতেছিলাম, পথ ততই অস্পষ্ট হইয়া উঠিতেছিল। মনুষ্য-চলাচলহীন বন, এ পথে কেহ যদি একটু আগে গিয়া পড়েন, তখন আর জঙ্গলের মধ্যে তাঁহাকে খুঁজিয়া পাওয়াই কঠিন হইয়া উঠে।

উত্তরপাড়ার দলের গতি খুবই ধীর দেখিয়া আমি একাকীই এক্ষণে উপরে উঠিয়া চলিতেছি। মধ্যপথে গিয়া পথ আর লক্ষ্য না হওয়ায় মুস্কিলে পড়িলাম। কালিকানন্দজীর হস্তে একটি বাঁশী ছিল। আমি আগে চলিয়া আসিবার সময়ে, তাঁহাকে ডাকিলে তিনি যাহাতে বাঁশীর শব্দে কতদূরে আছেন মধ্যে মধ্যে জানাইতে পারেন, এ বিষয়ে পূর্ব্ব হইতেই তাঁহার সহিত কথাবার্ত্তা হইয়াছিল। রাস্তার ঠিক না পাওয়ায়

আমি সেই জঙ্গলে দুই তিনবার উচ্চৈঃস্বরে তাঁহার নাম ধরিয়া ডাকিতে বাধ্য হইলাম। দূর হইতে ( বহু নীচে ) তদুত্তরে বাঁশীর শব্দ শুনিয়া তাঁহাদের আসিতে অনেক বিলম্ব হইবে মনে করিয়া, অগত্যা অনুমানের উপরেই সেই জঙ্গলের অস্পষ্ট রাস্তা ধরিয়া সন্ধ্যার পূর্ব্বক্ষণে সেই পাহাড়ের শিখরদেশে আসিয়া উপস্থিত হইলাম।

এই ৩নং চড়াই প্রায় দেড় মাইল আন্দাজ হইবে। ইহার উপরেও ২নং চড়াইয়ের জঙ্গল অপেক্ষা বেশী উচ্চ ও ঘন জঙ্গল দৃষ্টিগোচর হইল। তবে এখানে জলের একবারেই অভাব। জলাভাবে এ জঙ্গলে বোধ হয় জীবজন্তুর অস্তিত্ব না থাকিতে পারে, এই প্রকারে নিজেই নিজের মনে ভরসা আনিতেছিলাম। কিন্তু প্রকৃত কথা বলিতে কি, অন্তর নিয়তই ধুক্-ধুক্ করিয়া উঠিতেছিল। আশে-পাশে কোন গাছ একসঙ্গে নড়িয়া উঠিতেছে কি না, আগে যাইবার কালে চক্ষু দুটি সে দিকেও বিলক্ষণ দৃষ্টি রাখিতেছিল। ক্ষেত্র হিসাবে ধরিতে গেলে এই জঙ্গলের মাঝে সে সময়ে আমি একা ( কাহারও কোনদিকে সাড়া না পাওয়ায় ) জন্তুর মতই ( ? ) সংকীর্ণ বনপথ ধরিয়া কিছু দূর আগে চলিলাম। পায়ের অবস্থা সাংঘাতিক, সর্ব্বত্রই জেঁাকের অত্যাচারে ক্ষত-বিক্ষত, হাঁটুতে আদৌ বল নাই, অথচ এ অবস্থায় আরও কত দূরে গিয়া গন্তব্য স্থানে পৌছিতে পারিব, কিছুই বুঝিতে না পারিয়া, অসহায়ের মত এক স্থানে বসিয়া পড়িলাম।

এ যাবৎ এত চড়াই অতিক্রম করিয়া কৈলাস পর্য্যন্ত ঘুরিয়া আসিলাম, কিন্তু একদিনের জন্যও ত এরূপ ভীষণ দুর্দ্দশা ভোগ করিতে হয় নাই। তবে এতদূর কাতর হইবার কারণ কি ? প্রথমতঃ, কোন পাহাড়েই এরূপ খাড়া পাহাড় ধরিয়া সোজা উপরে উঠিতে হয় নাই। তার উপর, অন্য পাহাড়ের গমনোপযোগী রাস্তার মত ইহার রাস্তাও তৈয়ারী নাই বলিলে হয়। এ জন্য উপরে উঠিতে কোন স্থানে অল্প উঁচু, আবার

কোথাও বা বেশী উঁচুতে পা দিয়া অস্বাভাবিকভাবে জোর দিতে হইয়াছিল। আরও এক কথা, সেটি প্রকৃতই স্বাভাবিক। সুতরাং প্রকাশে লজ্জার কারণ দেখি না। সমতল-দেশবাসী বাঙ্গালীর প্রাণ! পোড়া পেট কয় দিন আসল খাদ্যের অভাব সহ্য করিতে পারে? "তেলে-জলে স্নান" ও "দুটি ঝর্‌ঝরে ভাতে"র অভাব প্রতিদিনই অনুভব করিয়া আসিতেছি। একে পূর্ব্বদিনের রাত্রি বসিয়া বসিয়া অনিদ্রায় কাটাইতে হইয়াছে, তার উপরে দুই দিন কেবল শুষ্ক খাদ্য চর্ব্বণ করিয়াই আজ সমস্ত দিন নিরন্তর পাহাড়ের এই দুরন্ত চড়াই উঠিয়া আসিতেছি, এ অবস্থায় শরীর যে বরাবর একই ভাবে পাহাড়ের মত ঠিক থাকিবে, ইহা মনে করিবার কোন কারণ নাই। তবে অবস্থাবিশেষে তখন প্রাণের মায়াও পরিত্যাগ করিতে হইয়াছিল। অল্পক্ষণমাত্র বসিয়াই আবার উঠিতে বাধ্য হইলাম। ধীরে ধীরে সংকীর্ণ পথ ধরিয়া এই পাহাড়ের কতকটা কোণে আসিয়া বাঁকের মুখে হঠাৎ আমাদের শঙ্করনাথ ও সত্যনাথ স্বামীজীর সহিত সাক্ষাৎ হইল।

জল বিনা তখন আমার জিহ্বা ত দূরের কথা, বুক পর্য্যন্ত শুকাইয়া গিয়াছিল। সৌভাগ্যক্রমে তাঁহাদের হাতে এনামেলের জগে ভরা মানসের জল ছিল। বাধ্য হইয়া তৃষ্ণার কথা প্রকাশ করিলাম। আমার অবস্থা দেখিয়া তাঁহারা আর বিন্দুমাত্র আপত্তি জানাইতে পারিলেন না। সেই স্বচ্ছ-শীতল মানসের জলে তৃষ্ণা দূর করিলাম এবং কতকটা জল চোখে ও মস্তকে সেচন করিয়া তাঁহাদের সহিত ধীরে ধীরে অগ্রসর হইলাম।

এইবার এতক্ষণে উত্‌রাইয়ে আসিয়া পড়িলাম। চড়াই পথের তুলনায় এ পথ শীঘ্র শীঘ্র নামিতে পারা যাইবে, এই ধারণায় তিনজনেই দ্রুত নামিয়া চলিলাম। দুঃখের বিষয়, কিছু দূর গিয়াই বড় বড় গুচ্ছ

গুচ্ছ ঘাসবনে এবং স্থানে স্থানে মানুষ-প্রমাণ আগাছার জঙ্গলে এ পথও একবারে ঢাকিয়া গেল! রাস্তা খুঁজিয়া লইতে বিলক্ষণ বেগ পাইতে হইল। রাস্তায় অধিকাংশ স্থানে কেবলই প্রস্তরখণ্ডের সমষ্টি। অলক্ষ্যে পা ফেলিতে গিয়া, প্রস্তর সহ দুই চারিবার গড়াইয়া পড়িলাম। ঘাসের গুচ্ছ সে সকল স্থলে বেশী আঘাত হইতে বাঁচাইয়া দিয়াছিল। এই ভাবে প্রায় তিন মাইল পথ আসিয়া দূরে নীচে আমাদেরই একটি কুলীকে দাঁড়াইয়া থাকিতে দেখিয়া অন্তরে অন্তরে সকলেই ভরসা পাইলাম। তাহার হাতে বড় টর্চ্চলাইট্‌টি ছিল। রাত্রি হইলে পথিমধ্যে বিপদ হইতে পারে মনে করিয়া আমাদেরই জন্য উহা প্রেরিত হইয়াছে, বুঝিতে বাকী রহিল না।

এ দিকে উত্তরপাড়া-দলের তখনও পর্য্যন্ত সাড়াশব্দ নাই। বলা বাহুল্য, তাঁহারা তখন আমাদের অনেক পশ্চাতে। টর্চ্চলাইট্ হাতে পাইয়া শঙ্করনাথজী আমাকে বলিলেন, "আপনি কুলীর সহিত আগে অগ্রসর হউন্, আমরা একটু উপরে গিয়া উত্তরপাড়া-দলের সন্ধান করিয়া দেখি।"

আমার শরীরের অবস্থা তখন কিরূপ হইয়াছিল, তাহা ভাষায় ব্যক্ত করিবার নহে। এইটুকু বলিলেই যথেষ্ট হইবে, "সে দিন আমার পুনর্জীবনলাভ ঘটিয়াছে।" কুলীর সহিত কিছু দূর নামিয়া গিয়াই গালায় প্রবেশ করিলাম।

প্রভাতে আটটার মধ্যে বাহির হইয়াছিলাম, রাত্রি আটটায় গালায় পৌঁছিয়াছি। দিদি এবং অন্যান্য কয়েকজন সহযাত্রী প্রায় দুই ঘণ্টা পূর্ব্বে এখানে আসিয়াছিলেন। ইঁহারা পূর্ব্বে পৌঁছিয়া আমার পক্ষে এইটুকু সুবিধা হইয়াছিল যে, হাত-মুখ ধুইয়া সন্ধ্যাবন্দনাদি শেষ করিবার সঙ্গে সঙ্গে, তৈয়ারী আহার সম্মুখেই উপস্থিত পাইলাম। বিশেষ, আহারে এবার একটু নূতনত্ব ছিল। কারণ, এত দিনে দুষ্প্রাপ্য আলুর তরকারী দেখিতে পাওয়া গেল। ভোজনকালে সকলের মুখেই কেবল সেই একই

অর্থাৎ রাস্তার দুর্দ্দশার কথা আলোচিত হইতেছিল। উত্তরপাড়া-দলের তখনও পর্য্যন্ত সাড়াশব্দ না পাওয়ায়, সকলেই চিন্তিত হইয়া পড়িতে-ছিলেন। তবে ভরসা এই, তাঁহাদের সহিত কালিকানন্দজী আছেন এবং শঙ্করনাথ ও সত্যনাথজীও এক্ষণে আলো লইয়া গিয়াছেন।

রাত্রি দশটা আন্দাজ সময়ে শঙ্করনাথ স্বামীজী সকলকে লইয়া ফিরিয়া আসিলেন। তাঁহাদের প্রমুখাৎ শুনা গেল, চট্টোপাধ্যায় মহাশয়ের অবস্থা অতীব শোচনীয়। ৩নং চড়াইএর উপরে আসিয়া তিনি দীর্ঘদেহ লইয়া শুইয়া পড়িয়াছিলেন। সঙ্গীদের নিরন্তর সান্ত্বনাবাক্য দেওয়া সত্ত্বেও কিছুক্ষণ ধরিয়া তাঁহার মুখ হইতে তখন এই কথাই কেবল ব্যক্ত হইয়াছিল, "সকলে মিলিয়া আমাকে নীচে ফেলিয়া দিয়া আপনারা চলিয়া যান।" আর ধীরগামী গঙ্গাধর ঘোষের অবস্থাও সহজ ছিল না, এদিনকার চড়াই-উত্রাই-পথে তিনি গণিয়া পঁচিশবার মাত্র আছাড় খাইয়া ফিরিয়া আসিয়াছেন।

পাঠকগণ! এই নীরপানি পাহাড়ের দুর্দ্দশার কথা স্মরণ হইলেই সঙ্গে সঙ্গে সে দিনের সাথী এই স্বামীজীদের অমানুষোচিত কষ্টসহিষ্ণুতার কথা পুনঃ পুনঃ মনে আসিয়া পড়ে। সেদিনকার সম্মুখ-বিপদে ইঁহাদের সহায়তা না পাইলে হয় ত এ কাহিনী আজ সকলের সমক্ষে অন্যরূপেই প্রকাশ হইতে বাধ্য হইত।

পরদিন অর্থাৎ ৮ই আগষ্ট, বৃহস্পতিবার প্রভাতে আটটা আন্দাজ সময়ে গালা হইতে রওনা হইলাম। নীরপানি পার হইবার পর হইতে মনের বোঝা বা চিন্তা এক প্রকার হাল্কা হইয়াই গিয়াছে। এক্ষণে শুধু ধারচুলায় কতক্ষণে পৌছিব, এই চিন্তা মনের কোণে উঁকি মারিতেছিল। সামখেলা অতিক্রম করিয়া, চড়াই-উত্রাই পার হইয়া সে দিন বেলা চারিটা আন্দাজ সময়ে সিরদাংএ উপস্থিত হইলাম। স্থানীয় স্কুলবাড়ীতে

এবারে সকলেই আশ্রয় লইলেন। রাত্রিকালে সে দিন ঘৃত-সংযোগে 'খিচুড়ী' ও আলু-কুমড়া সংগ্রহ হওয়ায় প্রকৃতপক্ষে বলিতে কি, তাহার সহিত এই নূতন (?) তরকারীর আস্বাদ আনন্দের সহিত সকলে গ্রহণ করিয়াছিলেন।

পরদিন ভোর ছয়টার মধ্যেই সিরদাং ছাড়িয়া দ্বিপ্রহরের পূর্ব্বেই পঙ্গুর ভয়ঙ্কর উত্‌রাই (আসিবার কালে চড়াই ছিল) শেষ করিলাম। হিমালয়ের দুরন্ত শীত এখান হইতেই কমিয়া গেল। মনে হইল, পঙ্গুর অত্যুচ্চ পাহাড়টি যেন ওপারের শীতের দেশ ও 'কন্‌কনে' হাওয়াকে একবারে আড়াল করিয়াই দিয়াছে। দিনের বেলা 'সোয়েটার' গায়ে দেওয়া এখান হইতেই বন্ধ হইল। উত্‌রাইয়ে নামিয়া এক স্থানে বহু উচ্চ হইতে ঝরণার ধারা পড়িতে দেখিয়া সেখানে আজ বহুদিন পরে রীতিমত স্নান ও কিছু জলযোগ সারিয়া লইলাম। তার পর মাইলখানেক খেলার চড়াই শেষ করিয়া, কালী-নদীর ধারে ধারে সমতল ভূমি দিয়া (কারণ, সে দিন চড়াই ছিল না) সন্ধ্যা নাগাইদ ধারচুলায় আসিয়া উপস্থিত হইলাম। মধ্যে জুম্মার নিকটে (যেখানে কুলীদের আড্ডা) এক স্থলে দুটি অন্ন তৈয়ার করিয়া খাওয়া হইয়াছিল। দেখিলাম, এই ধারচুলা-তক সমতল রাস্তার মধ্যে, বর্ষার প্রাবল্যে অনেক স্থানেই নূতন ঝরণার সৃষ্টি হইয়াছে, কতক স্থানে বা কিছু কিছু ধ্বসিয়াও গিয়াছে। বিশেষ পরিবর্ত্তনের মধ্যে, পথের দুই পার্শ্বেই মানুষ-প্রমাণ ভাঙ্‌ ও বিছুটী গাছ জঙ্গল করিয়া থাকায়, অনেক স্থলেই রাস্তা অতিক্রম করিতে বিলক্ষণ বেগ পাইতে হইয়াছিল।

বলা বাহুল্য, তপোবনের স্বামী অনুভবানন্দজী আমাদের আগমনে খুবই আনন্দিত হইলেন। সকলের কুশল-প্রশ্নাদির পরে আবার সেই ক্ষীরপানির মাঝের রাস্তার দুর্দ্দশার কথা তাঁহার মুখে ব্যক্ত হইল।

আমরাও তৎপরিবর্ত্তে উপরের রাস্তার ইতিবৃত্ত জানাইয়া পাল্টা জবাব দিলাম! তিনি বলিলেন, "তবু ত আপনারা সৌভাগ্যক্রমে পথিমধ্যে বৃষ্টি পান নাই।" তাঁহারা বৃষ্টি পাইয়া পিচ্ছিলতার দরুণ কিরূপ বিপদ্‌ভোগ করিয়াছিলেন, তাহা মালপায় উপস্থিতকালে তাঁহার পত্রেই উক্ত হইয়াছে। বৃষ্টির কথা শুনিয়া তখন মনে হইল, নীরপানির উপরের আগাছা-ঢাকা খাড়া চড়াইয়ের মধ্যে আবার বৃষ্টির উপদ্রব হইলে কখনই আমরা সে দিন গালায় পৌঁছিতে পারিতাম না। এজন্য মনে মনে কৈলাসপতিকে সে সময়ে বিলক্ষণ ধন্যবাদ দিলাম। যাহা হউক্, সেদিনকার একটি শোচনীয় ঘটনায় স্বামীজী বিশেষভাবে মর্ম্মাহত হইলেন। পড়িয়া গিয়া সেই কুলীর আকস্মিক মৃত্যুসংবাদ! যদিও সে কুলীর সহিত আমাদের সহযাত্রী জনকয়েকের কিছু কিছু ধাতুদ্রব্য অর্থাৎ থালা-ঘটী-গেলাস ইত্যাদি কালী-নদীর করাল গর্ভে স্থান পাইয়াছে, কিন্তু মানুষের জীবনের মূল্যের সহিত তাহার আদৌ তুলনা করা যায় না।

একে একে সকল কুলীই বোঝা লইয়া তপোবনে উপস্থিত হইল' তার পর সেই মৃত কুলীর উদ্দেশে তাহাদের ক্রন্দনোচ্ছ্বাস! বিশেষ যখন জানা গেল, সেই কুলীটি তাহার অন্ধ পিতা-মাতার একমাত্র অবলম্বন ছিল এবং তাহার অভাবে এক্ষণে অন্ধের কি দুর্দ্দশাই না ভোগ করিতে হইবে! এইরূপ করুণ-উক্তিতে আমরা কেহই সে সময়ে স্থির থাকিতে পারি নাই। পুত্র-হারা পিতা-মাতার সাহায্যের জন্য সকলে মিলিয়া কিছু কিছু চাঁদা সংগ্রহ করিয়া মৃত কুলীর উদ্দেশে মোট দশটি টাকা আমরা অতিরিক্ত খরচ করিলাম। কুলীদিগকে আপন আপন প্রাপ্য মজুরী ও কিছু কিছু বখশিশ্ দিয়া বিদায় করিয়া আমাদের পান সিং চাকর অর্থাৎ গার্ব্বিয়াং হইতে যে চাকর নিযুক্ত হইয়া কৈলাস ঘুরিয়া ধারচুলায় ফিরিয়া আসিল, সে দিন পর্য্যন্ত তাহার এক মাসের মাহিনা

কুড়ি টাকা চুক্তি দিলাম। তার পর সুখে, দুঃখে, গল্প-গুজবে সে দিনকার রাত্রি বেশ কাটিয়া গেল!

পরদিনও আগে যাইবার কুলী ঠিক করিতে ধারচুলায় থাকিতে হইল। রুমা দেবী তখন আলমোড়ায় ছিলেন। তিনি না থাকিলেও আশ্রমের স্বামীজী এবং ডাক্তার পালধি মহাশয় আমাদের আদর-আপ্যায়নে সর্ব্বদাই ব্যতিব্যস্ত। কোথায় পাকা আম, (আমাদের দেশে এ সময়ে দুষ্প্রাপ্য) অরুচির মুখে রুচির বস্তু নূতন নূতন তরকারী সংগ্রহ করিয়া আমাদিগকে পরিতৃপ্ত করিতে লাগিলেন। এ দিকে উত্তরপাড়ার দল এবং স্বামীজীর দল ধারচুলায় কিছুদিন বিশ্রাম করিয়া যাইবেন, স্থির হইল। বিশেষভাবে চট্টোপাধ্যায় মহাশয়ের শরীর বিলক্ষণ কাতর থাকায়, তিনি এক্ষণে বিশ্রামের পক্ষপাতী হইয়াছেন। আমরা কিন্তু আর এক দিনও এখানে থাকিতে ইচ্ছুক নহি। আমাদের দেখাদেখি উত্তরপাড়া-দলের কেবলমাত্র ঘোষ মহাশয় এবং পাবনার রায় মহাশয় আমাদেরই সঙ্গে যাইতে প্রস্তুত হইলেন। তদনুযায়ী মোট ষোলটি কুলীর আবশ্যক দেখা গেল।

পাঠকগণের স্মরণ আছে, আলমোড়া হইতে আসিবার কালে দিদির ডাণ্ডিখানি পথিমধ্যে ভাঙ্গিয়া যাওয়ায় কুলীর দ্বারা তাহা আলমোড়ার দোকানে ফেরত দেওয়া হইয়াছিল। এক্ষণে কেবল তাঁহার সহযাত্রিণীর ডাণ্ডিখানিই মাত্র মজুত। তাহাতে দুইজনের যাওয়া কোনমতেই সম্ভব নহে। অগত্যা স্ত্রীলোক-যাত্রিণীদ্বয়কে পূর্ব্বের মত বাঁশের দোলায় যাইতেই বাধ্য করা হইল। প্রত্যেক দোলা পিছু পাঁচজন হিসাবে মোট দশজন কুলী এবং বাকী ছয়জন আমাদের বোঝা লইয়া সঙ্গে সঙ্গে যাইবে। এইরূপ স্থির করিয়া সর্ব্বসমেত সাত জনে আমরা পরদিন অর্থাৎ ১১ই আগষ্ট, রবিবার আহারান্তে ধারচুলা পরিত্যাগ করিলাম।

যাইবার পূর্ব্বে কৈলাস-যাত্রীর যাত্রা-পথে বিশ্রাম-স্থল এই মিশনের 'তপোবনে'র উন্নতিকল্পে এবং সাধুসেবার জন্য, শক্তি-অনুসারে সকলেই কিছু কিছু সাহায্য করিয়া স্বামীজীদের নিকট বিদায় গ্রহণ করিলেন। প্রত্যেক কুলীর প্রতিদিনের মজুরী এক টাকা হিসাবে স্থির হইল। পুরাতন ডাণ্ডিখানি আশ্রমের কাজে লাগিতে পারে, এই ভাবিয়া বলা বাহুল্য, সেইখানেই রাখিয়া আসা হইয়াছিল।

বেলা সাড়ে তিনটা আন্দাজ সময়ে বাহির হইয়া, প্রায় দশ মাইল দূরে "সর্‌সম্‌" নামক স্থানে একটি ভুট্টাক্ষেতের মধ্যে জনৈক ভুটিয়ার ঘরসংলগ্ন ছোট বারান্দায় এদিনে আশ্রয় লইতে বাধ্য হইলাম। ওখানেই সন্ধ্যা হইয়া গিয়াছিল। দারুণ বর্ষায় সমস্ত রাত্রি ধরিয়া খোলা বারান্দাটুকুতে বসিয়া কাটাইতে হইল। ঘরের মালিক ঘরখানিতে চাবিবন্ধ করিয়া ব্যবসায়ার্থ উপরে চলিয়া গিয়াছিল। ভূপ সিং এই ক্ষেত হইতে কেবল ভুট্টাসংগ্রহে যথেষ্টই চেষ্টা করিয়াছিল, কিন্তু ভিজা কাষ্ঠের জন্য তাহার মনের আশা পূর্ণ হয় নাই। আসিবার কালে পথিমধ্যে "কালিকা" নামক স্থানে আমাদের পুরাতন কৈলাস-সহযাত্রী আলমোড়ার পেস্কার সাহেবের সহিত সাক্ষাৎ হইয়াছিল। বলা বাহুল্য, তিনি নির্ব্বিঘ্নে কৈলাস ঘুরিয়া বাটী ফিরিতেছেন।

পরদিন প্রভাতে মাথার উপরে অজস্র বৃষ্টিপাত অগ্রাহ্য করিয়া নয় মাইল দূরে কালী ও গৌরী নদীর সঙ্গমস্থল জোলজুবীতে দ্বিপ্রহরে উপস্থিত হইলাম। এখানকার ব্রহ্মচারীর আশ্রমটিতে সকলেই ভোজনাদি সম্পন্ন করিলেন। এ আশ্রমটি অতীব রমণীয় স্থান, দেখিবার মত বটে! চারিদিকেই ঘনসন্নিবিষ্ট আম্রবৃক্ষের ছায়া। মধ্যস্থলে প্রস্তরনির্ম্মিত সুন্দর শিবমন্দির। মন্দিরের চতুর্দ্দিকেই সংলগ্ন বারান্দা। অনেকগুলি ধর্ম্ম-শাস্ত্রের শ্লোক ইহার গাত্রে লিখিত রহিয়াছে। এই ব্রহ্মচারীর নাম

"খড়্গদেব।" ইঁহার যত্নে ও পরিশ্রমে আশ্রমটির চতুর্দ্দিকই বেশ ঝর্ঝরে ও পরিষ্কার। নীচে কালী ও গৌরী-নদী আশ্রমটিকে 'বেড়' দিয়া কুলুকুলু-নিনাদে প্রবাহিত হইতেছে। এখানে আমাদের আগমনে ব্রহ্মচারী মহাশয় প্রত্যেককেই চারি পাঁচটি করিয়া গাছের সুমিষ্ট আম্রপ্রদানে প্রথমে পরিতৃপ্ত করিয়াছিলেন। যাহা হউক্, অবশেষে মন্দিরে যৎকিঞ্চিৎ দক্ষিণা দিয়া আমরা ভোজনান্তে এইবার গৌরী-নদীর ধারে ধারে কিছুদূর অগ্রসর হইয়া চলিলাম। তাহার পর ইহার পুল পার হইয়াই আস্কোটের কঠিন চড়াই (আসিবার কালে উত্‌রাই ছিল) অতিক্রম শেষ করিয়া সন্ধ্যা নাগাইদ সেই গ্রামের মধ্যে নবনির্ম্মিত ধর্ম্মশালায় আসিয়া আবার উপস্থিত হইলাম।

ঘোড়া পাওয়ায় এখানে কুলীদিগকে বিদায় দেওয়া হইল। ইহারা বোঝা লইয়া আমাদের সাথে সাথে সময়ে আসিতে বড়ই গোলযোগ বাধাইতেছিল। দুই দিনের মজুরী প্রত্যেককে দুই টাকা হিসাবে চুক্তি করিয়া ঘোড়াওয়ালার সহিত ভাড়া-সম্বন্ধে কথাবার্ত্তা স্থির হইল। প্রত্যেক সওয়ারী ঘোড়া আলমোড়া-তক পৌঁছিয়া দিতে কুড়ি টাকা এবং ভারবাহী প্রত্যেক অশ্বতর চৌদ্দ টাকা হিসাবে মজুরী গ্রহণ করিবে।

রাজওয়ারা সাহেবের নিকট হইতে আবার এখানে খাদ্যদ্রব্যের 'ভেট' আসিল। এবারে তিনি শুধু 'ভেট' দিয়া পরিতুষ্ট নহেন, নিজের পুত্রকেই ধর্ম্মশালায় পাঠাইয়া দিয়া অনুরোধ জানাইলেন যে, আকাশের এরূপ দুর্য্যোগে দুইদিন বিশ্রাম করিয়া তবে যেন এ স্থান পরিত্যাগ করা হয়। বলা বাহুল্য, আমাদের মনের দুর্য্যোগের কাছে তখন আকাশের দুর্য্যোগ কিছুই নহে, তাই পরদিন তাঁহাকে ধন্যবাদ জানাইয়া বেলা দশটার মধ্যেই আহারাদি শেষ করিয়া আগে রওনা হইলাম।

এত দূরে আসিয়া স্ত্রীলোকেরা আবার সওয়ার হইলেন। দুই তিনবার

সওয়ার হওয়ায়, তাঁহাদের এক্ষণে অবশ্যই কিছু সাহস জন্মিয়া থাকিবে। প্রথমেই সাত মাইল দূরে ডাণ্ডির হাট বেলা একটার মধ্যেই শেষ করিয়া এ দিনে ক্রমশঃ আরও দশ মাইল পথ দ্রুত চলিয়া আসা হইল। তবে শেষের দিকে এ পথে প্রায় চারি মাইল খাড়া উত্‌রাই নামিয়া থলে পৌঁছিতে সকলেই বিশেষ বেগ পাইয়াছিলেন। বিশেষতঃ বর্ষার উপদ্রবে সওয়ার-যাত্রীদের ক্লেশের সীমা ছিল না। উত্‌রাই-পথে ঘোড়া হইতে নামিয়া পদব্রজেই টর্চ্চলাইট্ সাহায্যে থলে আসিতে রাত্রি দশটা বাজিয়া গিয়াছিল। কেবল আমরা জনকয়েক সন্ধ্যার পূর্ব্বে পৌঁছিতে পারিয়াছিলাম।

এখানে একটি দোকান-ঘরের উপরে দ্বিতলে রাত্রিবাস করা হইল। পরদিনে আবার আহারাদি সম্পন্ন করিয়া বেলা নয়টা আন্দাজ সময়ে রওনা হইলাম। প্রথমেই রামগঙ্গা নদীর পুল পার হইয়া, নদীর ধারে ধারে তিন মাইল আন্দাজ চলিয়া আসিলাম। তার পর বেলা এগারোটা হইতে দুইটা পর্য্যন্ত প্রায় সাত মাইল ক্রমশঃ চড়াই অতিক্রম করিয়া বেরীনাগে উপস্থিত হই এবং সেখান হইতে প্রায় চারি মাইল আরও আগে নামিয়া এ দিনে গাদিগাড়ে আসিয়া আশ্রয় লওয়া হয়।

পরদিন প্রভাতে নয়টার মধ্যে আহারাদি সম্পন্ন করিয়া যাত্রা করিলাম এবং বেলা একটার মধ্যেই আট মাইল পথ অতিক্রম করিয়া গোনাইয়ে উপস্থিত হই। এখানে এক স্থানে সংকীর্ণ পথ একবারেই ধ্বসিয়া গিয়াছে। সুতরাং বাধ্য হইয়া পাহাড়ের গায়ে গায়ে উপরের দিক্ দিয়া ঘুরিয়া খানিকটা পথ সাবধানে পার হইতে হইল। তারপর সে দিন অপরাহ্ণ চারিটা নাগাইদ আরও পাঁচ মাইল আন্দাজ আগে চলিয়া আসিয়া সরযূঘাটে (শেরাঘাটে) বিশ্রাম লইতে বাধ্য হইলাম। এখানে আসিতে উত্‌রাই-পথের স্থানে স্থানে এত অধিক পিচ্ছিল যে,

সওয়ার ঘোড়া বা ভারবাহী অশ্বতরকে সেখান দিয়া নীচে নামিতে প্রতি পদক্ষেপেই পড়িয়া যাইবার বিলক্ষণ আশঙ্কা দেখা গিয়াছিল।

এখান হইতে আলমোড়া মাত্র চব্বিশ মাইল দূরে। বলা বাহুল্য, যতই নিকটে আসিয়া পৌছিতেছি, মন ততই আলমোড়ায় পৌছিবার জন্য ব্যাকুল হইয়া উঠিতেছিল। বর্ষায় সরযূর জল দ্বিগুণ বাড়িয়া উঠিয়াছে। বিপুল উচ্ছাসে তরতর-বেগে তাহার দুকূল-ভাঙ্গা স্রোত আগে চলিয়াছে। আমাদের মনের গতি কিন্তু তদপেক্ষা কম ছিল না। এখানে আসিয়া আমাদের পুরাতন কৈলাস-সহযাত্রী ভি. কৌশিক পণ্ডিত মহাশয়ের পুনর্দর্শন পাইলাম। এত দিন পরে হঠাৎ তিনি আমাদিগকে দেখিতে পাইয়া আনন্দের আতিশয্যে বীরের মত একবার লম্ফ দিয়া উঠিলেন এবং পরস্পর পরস্পরের কুশল-প্রশ্নাদির পরে, কৈলাস-দর্শন হইতে নীরপানির দুর্দ্দশা পর্য্যন্ত সমস্ত ঘটনা আদ্যোপান্ত বর্ণন করিলেন। নীরপানিতে তিনি মাঝের রাস্তা দিয়া ফিরিয়াছেন। কৌশিক মহাশয় লিপু অতিক্রমকালে তুষার-পথে নামিতে গিয়া যখন কুড়ি হাত নীচে গড়াইয়া পড়েন, পাঠকবর্গের স্মরণ আছে, সে সময়ে এই বীরচূড়ামণির মুখে বীরত্বের হাসিই ফুটিয়া উঠিয়াছিল। আর আজ সেই অক্লান্ত-বীর মহাশয়ই মাঝের রাস্তার বর্ণন করিতে গিয়া, বার বার তিনবার কৈলাসপতির উদ্দেশে একবারে ভূমিষ্ঠ হইয়াই দণ্ডবৎ করিলেন।

এ দিন সরযূতীরে রাত্রিযাপন করিয়া পরদিন আহারান্তে আবার যাত্রা করা গেল। বৃষ্টির বিরাম নাই, এ জন্য সওয়ার-যাত্রী বা ভারবাহী জন্তু লইয়া এ স্থান পরিত্যাগ করিতে অনেক বিলম্ব হইয়া গিয়াছিল। যাহা হউক্, সে দিন বেলা তিনটা আন্দাজ সময়ে এগারো মাইল দূরে ধলচিনারে উপস্থিত হইয়া এক ঘণ্টাকাল বিশ্রাম করা হয়। তার পর উত্রাইয়ে নামিয়া সন্ধ্যার পূর্ব্বে বারিছিনায় আসিয়া আশ্রয় পাইয়া-

ছিলাম। এ দিন রাত্রি এগারোটা পর্য্যন্ত গীতবাদ্য-শ্রবণে কাল কাটিয়াছিল। সকল রসে সুরসিক কৌশিক পণ্ডিতের সহচর "ভায়োলীন" যন্ত্রটির এত দিন পরে এইখানেই পরীক্ষা লওয়া শেষ হইল। বলা বাহুল্য, সে দিনে এই যন্ত্রটির নব নব রাগিণীর মধুর আলাপে সেই পাহাড়ী-অঞ্চলেও দুই তিন জন গায়ক আসিয়া জুটিয়াছিলেন।

পরদিন প্রভাতেই মেঘজাল-জটাচ্ছাদিতা, এলায়িতকুন্তলা বর্ষার অসংখ্য চীর-কানন-বেষ্টিত পর্ব্বতের মধ্যস্থলে, সংকীর্ণ পথ ধরিয়া ধীরে ধীরে যখন আলমোড়াভিমুখে অগ্রসর হইলাম, দূরে দিগ্-দিগন্তের শ্রেণীবদ্ধ পর্ব্বতমালা তখন যেন আমাদের প্রত্যেককেই সসম্ভ্রম অভিবাদন জানাইয়া প্রতিক্ষণেই অপূর্ব্ব মায়াজাল বিস্তার করিতেছিল। আকাশচুম্বী ঘন-সন্নিবিষ্ট চীর-বৃক্ষের শাখায় শাখায় ধীর-মধুর-স্পন্দন-শিহরণে, বিদায়ের করুণ বাজনা ধ্বনিত হইয়া প্রতি মুহূর্ত্তেই বলিয়া দিতেছিল, "ওগো সুদূরের যাত্রি! এতদিন আমাদের প্রাকৃতিক অব্যক্ত মায়াপাশে আবদ্ধ হইয়া আমাদের মাঝেই একপ্রকার আপনা হারাইয়াছিলে, আর আজ এতদিন পরে সে মায়া, সে সুখে-দুঃখে প্রতিদিনের নিরন্তর ভ্রমণানুরাগ একবারেই ছিন্ন-ভিন্ন করিয়া আপন আপন গৃহাভিমুখী হইতে ব্যস্ত হইয়া পড়িয়াছ—যাইবার কালে একবার ক্ষণেকের জন্যও কি এতটুকু স্নেহবিন্দু, অশ্রুজল চোখের কোণে ফুটিয়া উঠিবে না?" অভিভূতের মত বাস্তবিকই সকলে সে দিন সেই চৈতন্যপূর্ণ, অব্যক্ত, অচিন্ত্য জড়-প্রকৃতির পদপ্রান্তে ক্ষণেকের জন্য আছাড়িয়া পড়িয়া চিরদিনের মত বিদায় গ্রহণ করিলাম।

সে দিন শনিবার, ১লা ভাদ্র, ইংরাজী ১৭ই আগষ্ট, জীবনের একটি স্মরণীয় দিন। সে দিন আমাদের চিরদুর্গম কৈলাস-ভ্রমণের পথক্লেশ শেষ হইয়াছে। বেলা একটা আন্দাজ সময়ে আমরা আল-

মোড়ায় আমাদের পুরাতন "এম্পায়ার্" হোটেলের সম্মুখে আসিয়া উপস্থিত হইলাম।

এখানে আসিয়াই আবার সেই সহরবাসীর হট্টগোল, মোটর-বাসের হুড়াহুড়ি, চটুল-চরিত্র নানাজাতীয় মনুষ্য-সমাগমের মধ্যস্থলে, নূতন নূতন "ফ্যাসানের" অদ্ভুত সমাবেশ দেখিয়া পথক্লিষ্ট মন ক্ষণেকের জন্য আবার অন্যমনস্ক হইয়া উঠিল। ঘোড়াওয়ালাগণকে প্রাপ্য মজুরী চুক্তি করিয়া বিদায় দিয়া, বাটী ফিরিবার জন্য ব্যস্ত হইয়া পড়িলাম।

বৈকালে রুমা দেবীর সন্ধানে একবার মিশনের "চিল্কাপিটা রামকৃষ্ণ-কুটীরে" উপস্থিত হইয়া স্বামীজীদের প্রমুখাৎ অবগত হইলাম, দেবীজী এক্ষণে শ্রীমৎ সারদানন্দ স্বামীর শিষ্যা "মিসেস্ কুকে"র বাটীতে অবস্থান করিতেছেন। বলা বাহুল্য, সেখানে গিয়া তাঁহাকে দর্শন করিলাম। আমাদের নির্ব্বিঘ্নে কৈলাস হইতে প্রত্যাবর্ত্তন-সংবাদে তিনি যৎপরোনাস্তি আনন্দ প্রকাশ করিলেন। এই অমায়িক দেবী-প্রকৃতি মানবীর সহিত কিছুক্ষণ সদালাপেই সন্ধ্যা হইয়া আসিল। শ্রীমান্ নিত্যনারায়ণ ইত্যবসরে ভাঙ্গা-ডাণ্ডি-বিক্রেতা এল্. আর. শাহ কোম্পানীর দোকানে গিয়া মালিকের নিকট হইতে, ডাণ্ডি ভাঙ্গিয়া যাওয়ার দণ্ডস্বরূপ পাঁচটি টাকা আদায় করিয়া আনিল। বাসায় ফিরিয়া নিশ্চিন্ত-চিত্তে সে দিন কোন প্রকারে রাত্রিকাল অতিবাহিত করিলাম।

প্রভাতে আহারান্তে মোটরে উঠিলাম। আলমোড়া হইতে কাঠগুদামে ফেরতমুখে এক্ষণে অনেক মোটর-বাস্ই যাত্রী খুঁজিয়া বেড়াইতেছিল। সস্তায় ( তিন টাকা স্থলে ) এবারে প্রতি লোক-পিছু লগেজ সমেত মাত্র এক টাকা ভাড়া গণিয়াই, একাশী মাইল পার্ব্বত্যপথ অতিক্রম শেষ করিয়া বেলা চারিটা আন্দাজ সময়ে কাঠগুদাম ষ্টেশনে উপস্থিত হইলাম। ষ্টেশনে আসিয়াই প্রথমে আমাদের শরীরের ওজন পরীক্ষা হইল।

পাঠকগণ শুনিয়া বিস্মিত হইবেন না, প্রথম যাত্রাকালের ওজন অপেক্ষা আমার শরীর নয় সের মাত্র ( বেশী নহে ! ) এবং ভূপ সিংএর বারো সের মাত্র ওজন কমিয়া গিয়াছিল। তার পর সন্ধ্যা ৫।৪৫ মিঃ ট্রেণে আরোহণ করিয়া রাত্রি সাড়ে আটটায় বেরিলী পৌঁছিলাম। ভোর চারিটা আন্দাজ সময়ে গাড়ী বদল করিয়া পরদিন অর্থাৎ ৩রা ভাদ্র, সোমবার সন্ধ্যাকালে কাশী অর্থাৎ একবারে নিজ বাটীতে আসিয়া উপস্থিত হইলাম।

চির-দুর্গম কৈলাস-যাত্রার যথার্থ ইতিবৃত্তের সহিত এই তীর্থ-ভ্রমণে বর্ত্তমান সময়ে কিরূপ খরচ পড়ে, তাহাও এ স্থলে পাঠকগণকে বিশেষ-ভাবে জানাইয়া দেওয়া আবশ্যক। সাধারণের অবগতির নিমিত্ত এ স্থলে তাহার বিস্তৃত হিসাব উল্লেখ করিলাম।

# আলমোড়া হইতে কৈলাস পর্য্যন্ত যাতায়াত-খরচের বিস্তৃত হিসাব

## পদব্রজে যাইতে ( ২ জনের )

| | |
|---|---|
| আলমোড়া হইতে ধারচুলা-তক—দুই মণ মাল বহিবার জন্য ১টি ভারবাহী ঘোড়ার ভাড়া | ১৪৲ |
| ধারচুলা হইতে গার্ব্বিয়াং-তক—দুই মণ মাল বহিবার জন্য ৩ জন কুলীর মজুরী ৬৲ টাকা হিসাবে— | ১৮৲ |
| গার্ব্বিয়াং হইতে তাকলাকোট-তক—১টি মালবাহী ঘোড়া বা ঝব্বুর ভাড়া— | ৫৲ |
| তাকলাকোট হইতে কৈলাস হইয়া পুনরায় তাকলাকোটে ফেরত ১টি মালবাহী ঘোড়া বা ঝব্বুর ভাড়া— | ১২৲ |
| তাকলাকোট হইতে গার্ব্বিয়াং-তক—১টি মালবাহী ঘোড়া বা ঝব্বুর ভাড়া | ৫৲ |
| গার্ব্বিয়াং হইতে কৈলাস হইয়া পুনরায় গার্ব্বিয়াংএ ফেরত—গাইডের ১॥০ হিসাবে ২০ দিনের মজুরী— | ৩০৲ |
| গাইডের খোরাকী— | ১০৲ |
| তাঁবু ভাড়া ( একটির )— | ৬৲ |
| গার্ব্বিয়াং হইতে ধারচুলা-তক—৪টি মাল বহিবার কুলীর মজুরী ৭৲ টাকা হিসাবে— | ২৮৲ |
| ধারচুলা হইতে আস্কোট-তক—৩জন মালবাহী কুলীর মজুরী ২৲ টাকা হিসাবে— | ৬৲ |
| আস্কোট হইতে আলমোড়া-তক—১টি ভারবাহী ঘোড়ার মজুরী— | ১৪৲ |
| দুই মাসোপযোগী—নিজেদের ২ জনের খোরাকী— প্রতি জন মাসিক ২০৲ টাকা হিসাবে প্রতি মাসে ৪০৲ টাকা ধরিয়াছি। | ৮০৲ |
| দুইজনের সর্ব্বসমেত খরচ— | ২২৮৲ |

প্রত্যেক লোকপিছু খরচ ইহার অর্দ্ধেক অর্থাৎ ১১৪৲ আন্দাজ পড়িবে।

## ঘোড়া বা ঝব্বুতে ও পদব্রজে (২ জনের)

| | |
|---|---|
| আলমোড়া হইতে ধারচুলা-তক—১টি ভারবাহী ঘোড়ার ভাড়া— | ১৪৲ |
| দুইজনের দুইটি সওয়ার-ঘোড়ার ভাড়া ২৬৲ হিসাবে— | ৫২৲ |
| ধারচুলা হইতে গার্ব্বিয়াং-তক—(পদব্রজে) মাল বহিবার ৩ জন কুলীর মজুরী ৬৲ হিসাবে— | ১৮৲ |
| গার্ব্বিয়াং হইতে তাকলাকোট-তক—১টি মালবাহী ঘোড়া বা ঝব্বুর ভাড়া | ৫৲ |
| ২টি সওয়ার ঘোড়া বা ঝব্বুর ভাড়া— | ১০৲ |
| তাকলাকোট হইতে কৈলাস হইয়া পুনরায় তাকলাকোটে ফেরত—১টি মালবাহী ঘোড়া বা ঝব্বুর ভাড়া— | ১২৲ |
| ২টি সওয়ার ঘোড়া বা ঝব্বুর ভাড়া—১২৲ হিসাবে | ২৪৲ |
| তাকলাকোট হইতে গার্ব্বিয়াং-তক—১টি মালবাহী ঘোড়া বা ঝব্বুর ভাড়া— | ৫৲ |
| ২টি সওয়ার ঘোড়া বা ঝব্বুর ভাড়া ৫৲ টাকা হিসাবে— | ১০৲ |
| গাইডের ২০ দিনের মজুরী প্রত্যহ ১॥০ টাকা হিসাবে— | ৩০৲ |
| গাইডের খোরাকী— | ১০৲ |
| তাবু ভাড়া— | ৬৲ |
| গার্ব্বিয়াং হইতে ধারচুলা-তক—৪টি মাল বহিবার কুলীর মজুরী ৭৲ টাকা হিসাবে—(পদব্রজে) | ২৮৲ |
| ধারচুলা হইতে আস্‌কোট-তক—৩ জন মালবাহী কুলীর মজুরী ২৲ টাকা হিসাবে—(পদব্রজে) | ৬৲ |
| আস্‌কোট হইতে আলমোড়া-তক—১টি ভারবাহী ঘোড়ার মজুরী— | ১৪৲ |
| ২টি সওয়ার ঘোড়ার মজুরী ২০৲ টাকা হিসাবে— | ৪০৲ |
| দুই মাসোপযোগী—নিজেদের ২ জনের খোরাকী— | ৮০৲ |
| প্রতি জন মাসিক ২০৲ টাকা হিসাবে প্রতি মাসে ৪০৲ টাকা ধরিয়াছি। | |
| দুইজনের সর্ব্বসমেত খরচ— | ৩৬৪৲ |

প্রত্যেক লোকপিছু খরচ ইহার অর্দ্ধেক অর্থাৎ ১৮২৲ আন্দাজ পড়িবে।

## স্ত্রীলোক বা পদব্রজে যাইতে অক্ষম ব্যক্তির জন্য—( ২ জনের )

| | |
|---|---|
| আলমোড়া হইতে ধারচুলা-তক—১টি ভারবাহী ঘোড়ার ভাড়া— | ১৪৲ |
| দুইটি নূতন ডাণ্ডি খরিদ— | ৩০৲ |
| ডাণ্ডি দুইটি বহনের ভাড়া ৫৪/০ হিঃ— | ১০৮৶০ |
| ধারচুলা হইতে গার্ব্বিয়াং-তক—২টি বাঁশের দোলা তৈয়ারী খরচ— | ৮৲ |
| ৩ জন কুলীর মজুরী ৬৲ টাকা হিঃ— | ১৮৲ |
| দোলা-বাহক ১০ জনের মজুরী প্রতি দোলায় ৫ জন, প্রতি জন ৬৲ হিঃ | ৬০৲ |
| গার্ব্বিয়াং হইতে তাকলাকোট-তক—১টি মালবাহী ঘোড়া বা ঝব্বুর ভাড়া | ৫৲ |
| ২টি সওয়ার ঘোড়া বা ঝব্বুর ভাড়া— | ১০৲ |
| তাকলাকোট হইতে কৈলাস হইয়া পুনরায় তাক্‌লাকোটে ফেরত—১টি মালবাহী ঘোড়া বা ঝব্বুর ভাড়া— | ১২৲ |
| ২টি সওয়ার ঘোড়া বা ঝব্বুর ভাড়া— | ২৪৲ |
| তাক্‌লাকোট হইতে গার্ব্বিয়াং-তক ১টি মালবাহী ঘোড়া বা ঝব্বুর ভাড়া— | ৫৲ |
| ২টি সওয়ার ঘোড়া বা ঝব্বুর ভাড়া— | ১০৲ |
| গাইডের ২০ দিনের মজুরী প্রত্যহ ১৷৷০ হিসাবে— | ৩০৲ |
| গাইডের খোরাকী— | ১০৲ |
| তাবু ভাড়া— | ৬৲ |
| গার্ব্বিয়াং হইতে ধারচুলা তক—৪টি কুলীর মজুরী ৭৲ টাকা হিসাবে— | ২৮৲ |
| ২টি বাঁশের দোলা-বাহক ১০ জনের মজুরী প্রতি জনের ৭৲ হিসাবে— | ৭০৲ |
| স্ত্রীলোকের জন্য—ধারচুলা হইতে কৈলাস হইয়া ধারচুলা ফেরত পর্য্যন্ত ১ জন চাকরের বেতন ( ১ মাসের )— | ২০৲ |
| ঐ খোরাক ও কিছু পোষাক ( ১ মাসের )— | ১৫৲ |
| ধারচুলা হইতে আস্‌কোট-তক—২টি বাঁশের দোলা-বাহক ১০ জনের মজুরী ২৲ টাকা হিসাবে— | ২০৲ |
| ৩ জন কুলীর মজুরী ২৲ টাকা হিসাবে— | ৬৲ |
| আস্‌কোট হইতে আলমোড়া-তক—একটি ভারবাহী ঘোড়ার মজুরী— | ১৪৲ |
| দুইটি সওয়ার ঘোড়ার মজুরী ২০৲ হিসাবে— | ৪০৲ |
| দুই মাসোপযোগী নিজেদের ২ জনের খোরাকী ৪০৲ টাকা হিসাবে— | ৮০৲ |
| দুইজনের সর্ব্বসমেত খরচ— | ৬৩৯৶০ |

প্রত্যেক লোকপিছু খরচ ইহার অর্দ্ধেক অর্থাৎ ৩১৯৷৷/০ আন্দাজ পড়িবে।

উল্লিখিত হিসাবদৃষ্টে জানা যায়, আলমোড়া হইতে কৈলাস পর্য্যন্ত সমস্ত পথ পদব্রজে যাতায়াত করিতে পারিলে প্রত্যেক লোক-পিছু এক শত চৌদ্দ টাকা মাত্র, ঘোড়ার উপরে বা কতক কতক পথে পদব্রজে যাইলে প্রত্যেক লোক-পিছু একশত বিরাশী টাকা মাত্র, এবং স্ত্রীলোক বা পদব্রজে যাইতে অক্ষম ব্যক্তির পক্ষে প্রতি লোক-পিছু তিনশত উনিশ টাকা নয় আনা আন্দাজ খরচ লাগিয়া থাকে। আমি একত্রে দুই জনের হিসাব ধরিয়া দেখাইয়াছি। কারণ, একসঙ্গে দুই জনে ( অন্ততঃ ) যাইতে পারিলে অনেক বিষয়েই খরচ কম হইতে পারে। যেমন, একই ধাতুদ্রব্যে উভয়ের রান্না, একই তাঁবুর মধ্যে, সম্ভব হইলে একত্রে শয়ন পর্য্যন্ত চলিতে পারে। সেরূপ ক্ষেত্রে আস্‌বাব কম লাগে, সুতরাং কুলী-খরচ অল্প হয়। বিশেষ সুবিধা এই—গাইড্, চাকুর বা তাঁবু-ভাড়ার খরচাদি সমানে বিভক্ত হওয়ার সুযোগ ঘটে। যাত্রীর সংখ্যা যতই বাড়িবে, এ সকল উপসর্গ জুটাইবার খরচ ততই হ্রাস পাইবে, ইহা বলাই বাহুল্য।

সাধারণতঃ যাত্রিগণ যাত্রাকালে উল্লিখিত হিসাবের টাকা অপেক্ষা কিছু বেশী ( অন্ততঃ পঁচিশ টাকা ) হাতে অতিরিক্ত রাখিবেন, বিশেষতঃ স্ত্রীলোক-যাত্রী বা পদব্রজে যাইতে অক্ষম ব্যক্তির পক্ষে আরও কিছু ( অন্ততঃ পঞ্চাশ টাকা ) অতিরিক্ত রাখিতে পারিলে নিরাপদ থাকা যায়। কারণ, তাঁহারা একবারেই পরবশ। পরের স্কন্ধে যাইতে হইলে যদি প্রতি কুলী ছয় টাকা স্থলে আট টাকাই চায়, তবে ক্ষেত্রহিসাবে স্বীকার করা ভিন্ন গত্যন্তর নাই। সেরূপ অবস্থায় বেশী টাকা খরচ হইয়া যায়।

এই হিসাবের ফর্দ্দে যাত্রীর পথের খোরাক প্রতি জনপিছু মাসিক কুড়ি টাকা রাখিয়াছি। শুধু "খাই-খরচে" এতটা না লাগিলেও,

আনুষঙ্গিক খাবার ও প্রয়োজনীয় জিনিষ—যেমন, কিছু কেরোসিন তৈল, কিছু বা সরিষা তৈল, কতক কতক শুষ্ক খাদ্য—( আখরোট, পেস্তা, কিস্‌মিস্‌, মিছরী প্রভৃতি ) সঙ্গে লইয়া যাইতে গেলে মাসিক কুড়ি টাকার কমে হওয়ার সম্ভাবনা নাই।

প্রত্যেক দুইজনের মালপত্রের ওজন দুই মণ হিসাবে ধরিয়াছি। তাহাতে বিছানাপত্র, হাল্কা ধাতুদ্রব্য ( এনামেল্‌ হইলেই সুবিধাজনক ), শুষ্ক খাদ্য, মাল-মশলা, তৈল, ঘৃত প্রভৃতি মোটামুটি আসিয়া যায়।

ইহাই হইল বর্ত্তমান সময়ে কৈলাস-তীর্থ-ভ্রমণের আনুমানিক ব্যয়-বিবরণ। অবশ্য রেল-ভাড়া বা দান-খয়রাতের খরচ ইহা হইতে স্বতন্ত্র। বুদ্ধির তারতম্য হিসাবে অর্থের দিক্‌ দিয়া হিসাবের কিছু ভুলচুক্‌ হওয়া অস্বাভাবিক নহে, এ জন্য যদি কিছু ত্রুটি হইয়া থাকে, তবে পাঠকবর্গের নিকটে বিদায় লইবার পূর্ব্বে মার্জ্জনা ভিক্ষা করিতেছি।

কৈলাস-যাত্রা শেষ হইল। মুক্তি-রাজ্যের সম্রাট্‌ বিশ্বনাথের চির-দুর্গম উজ্জ্বল মুক্তি-প্রাসাদ দর্শন করিয়া ফিরিয়া আসিয়াছি আজ তাঁহারই সেই মুক্তি-রাজধানী কাশী-নগরীতে। জানি না, মহাপ্রয়াণের সন্ধিক্ষণ কোথায় লিখিত আছে!

ভারতবিশ্রুত পণ্ডিতপ্রবর শ্রীযুক্ত পঞ্চানন তর্করত্ন মহাশয় এই পুস্তক সম্বন্ধে কি বলিতেছেন, দেখুন ঃ—

তোমার 'মানস-সরোবর ও কৈলাস' ভ্রমণ আমি মধ্যে মধ্যে শ্রবণ করিয়া বিশেষ তৃপ্তি লাভ করিয়াছি। প্রাচীন শাস্ত্র-গ্রন্থের সহিত বর্ত্তমান সংস্থানের সামঞ্জস্য প্রদর্শনে তোমার কৃতিত্ব প্রশংসনীয়। তোমার গ্রন্থের বহুল প্রচার হউক এবং তুমি যশস্বী হইয়া চিরজীবী হও ইহা আমার আশীর্ব্বাদ। রচনাসৌষ্ঠব ও শাস্ত্র-দৃষ্টির পরিচয় বাঙ্গালা গ্রন্থে একাধারে অল্পই দেখা যায়, তোমার ভ্রমণ-বৃত্তান্তে তাহা আছে সেই জন্যই আমার আশীর্ব্বাদ। ইতি-

২০শে শ্রাবণ
৺কাশীধাম

শ্রীপঞ্চানন দেবশর্ম্মা

ভারতবর্ষের সম্পাদক, হিমাদ্রি-পথের পর্য্যটক, সুপ্রবীণ সাহিত্যিক রায় শ্রীজলধর সেন বাহাদুর মহাশয়ের অভিমত :—

দেশ ভ্রমণ আমার নেশা বল্‌লেই হয়। এখন বুড়ো হয়ে পড়েছি, ভ্রমণে বে'র হ'বার শক্তি-সামর্থ্য নেই। তা হ'লেও ভ্রমণের নাম শুন্‌লেই আমি নেচে উঠি। চল্‌বার শক্তি নেই, তাই অন্যের ভ্রমণ-কাহিনী পড়ে আমার ভ্রমণের সাধ এখন মিটাই। সেই জন্য, যখন পরম প্রীতিভাজন শ্রীযুক্ত সুশীলচন্দ্র ভট্টাচার্য্য মহাশয় 'বসুমতী' পত্রে ধারাবাহিক ভাবে 'মানস-সরোবর ও কৈলাস' ভ্রমণ-কাহিনী ছাপ্‌তে আরম্ভ করেছিলেন, আমি তখন বিশেষ আগ্রহে সে সমস্ত পড়েছিলাম। আগ্রহের আরও একটা কারণ ছিল; আমার সোদরোপম স্নেহভাজন শ্রীমান্ রায় নির্ম্মলশিব বন্দ্যোপাধ্যায় বাহাদুরের ধর্ম্মপ্রাণা সহধর্ম্মিণী শ্রীযুক্ত সুশীলচন্দ্র ভট্টাচার্য্য মহাশয়ের এই ভ্রমণের সঙ্গিনী ছিলেন। তাঁদের কথা জান্‌বার আগ্রহ আমার পক্ষে স্বাভাবিক। তাই সেদিন সুশীল বাবু যখন আমাকে বল্‌লেন যে, তিনি তাঁর ভ্রমণ-কাহিনী পুস্তকাকারে প্রকাশ করবেন, আমি তখন তাঁকে খুব উৎসাহ দিয়েছিলাম। সেই বই ছাপা হ'য়ে গেল, কত চিত্র শোভিত হ'য়ে ছাপা হ'ল, সুতরাং, আমি যে এই উপলক্ষে আনন্দ প্রকাশ করব, তার কি আর কথা আছে? বইখানি যে বেশ হয়েছে, সুপাঠ্য হয়েছে, সে কথা আমার মুখে শোনার চাইতে পাঠক-পাঠিকাগণের মুখে শুন্‌লে গ্রন্থকারেরও বেশী আনন্দ হবে, আমারও মন প্রফুল্ল হবে।

২১শে শ্রাবণ
১৩৩৮

শ্রীজলধর সেন

অবসরপ্রাপ্ত ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট, ধ্রুবতারা প্রভৃতি সৎসাহিত্যের রচয়িতা, ধর্ম্মপ্রাণ রায় শ্রীযুক্ত যতীন্দ্র মোহন সিংহ বাহাদুর মহাশয় লিখিতেছেন ঃ—

মাসিক বসুমতীতে শ্রীযুত সুশীলচন্দ্র ভট্টাচার্য্যের লিখিত মানস-সরোবর ও কৈলাসযাত্রার বিবরণ যখন মাসে মাসে বাহির হইত, তখন আমি অত্যন্ত আগ্রহের সহিত উহা পাঠ করিতাম। পরে সুশীল বাবু যখন একদিন বলিলেন, তিনি উহা পুস্তকাকারে বাহির করিবেন, তখন বাস্তবিকই সন্তুষ্ট হইলাম। তাঁহার এই লেখাটি যেমন বহু তথ্যপূর্ণ, তেমন চিত্তাকর্ষক। এই পুস্তক বাঁহির হইলে, তাহা বঙ্গসাহিত্যের সম্পদ বৃদ্ধি করিবে এবং বহু তীর্থদর্শনকারীর উপকার সাধন করিবে। এই লেখার ভাষা যেমন প্রাঞ্জল ও সরস, তেমন বর্ণিত বিষয়ানুরূপ গাম্ভীর্য্যরসে পরিপূর্ণ। জগতের শ্রেষ্ঠতম প্রাকৃত সৌন্দর্য্যমণ্ডিত দৃশ্যাবলী যথাযথভাবে চিত্রিত করিতে হইলে যেরূপ কবিত্বশক্তির প্রয়োজন, সুশীল বাবুর মধ্যে তাহার অসদ্ভাব নাই দেখিয়া বিশেষ আনন্দিত হইয়াছি। এতদ্ভিন্ন হিন্দুর এই বহু প্রাচীন তীর্থসম্বন্ধে পুরাণাদি শাস্ত্র মন্থন করিয়া তিনি যে সকল বৃত্তান্ত সংগ্রহ করিয়াছেন, তাহা তাঁহার পাণ্ডিত্য ও গবেষণার পরিচয় প্রদান করে। তিনি বঙ্গবিশ্রুত যে পণ্ডিত-শিরোমণির দৌহিত্র, তাহাতে ইহা আশ্চর্য্যের বিষয় নহে। আমি আশা করি, তাঁহার এই গ্রন্থ সর্ব্বত্র যথোচিত আদর লাভ করিবে।

৺কাশীধাম<br>২১শে আষাঢ়, ১৩৩৮ } শ্রীযতীন্দ্রমোহন সিংহ

কাশী-কুইন্স-কলেজের প্রিন্সিপ্যাল, প্রাচ্য-প্রতীচ্য-বিদ্যায় অসাধারণ ধীশক্তিসম্পন্ন সুপণ্ডিত শ্রীযুক্ত গোপীনাথ কবিরাজ এম, এ, মহোদয় বলেন ঃ—

শ্রীযুক্ত সুশীলচন্দ্র ভট্টাচার্য্য প্রণীত "সচিত্র মানস-সরোবর ও কৈলাস" নামক গ্রন্থখানি পাঠ করিয়া প্রীতি লাভ করিয়াছি। হিন্দুশাস্ত্রে যে সকল তীর্থস্থানের মাহাত্ম্য খ্যাপিত হইয়াছে, তাহাদের মধ্যে মানস-সরোবর ও কৈলাসের গৌরব যে সর্ব্বাপেক্ষা অধিক তাহা নিঃসন্দেহ। কিন্তু কদাচিৎ দুই একটি পর্য্যটনশীল সাধু মহাপুরুষের মুখে প্রসঙ্গতঃ দুই চারিটি সাধারণ বিবরণ ভিন্ন 'এতদিন এই শ্রেষ্ঠ তীর্থসম্বন্ধে কোথাও বিশেষ কোনও সংবাদ জানিবার উপায় ছিল না। অতি দুর্গম ও বিপৎ-সঙ্কুল পথের. কঠোরতা নিবন্ধন সাধারণ হিমাচলযাত্রীও কৈলাস পর্য্যন্ত যাইতে প্রায়ই সাহস পান না, এবং যাঁহারা যাইয়া থাকেন, তাঁহারাও অনেক সময়ে নিজের অভিজ্ঞতা লিপিবদ্ধ করেন না। বঙ্গসাহিত্যে এত দিনের মধ্যে দুই তিনজন মাত্র লেখকই এই বিষয়ে হস্তক্ষেপ করিয়াছেন। কিন্তু আমার বিশ্বাস, তাঁহাদের বিবরণ অপেক্ষাও নানা কারণে বর্ত্তমান গ্রন্থ-প্রদত্ত বর্ণনা অধিকতর প্রামাণিক, উপাদেয় এবং ভবিষ্যৎ কৈলাস-যাত্রাভিলাষী যাত্রিগণের পক্ষে উপযোগী। গ্রন্থকার প্রাঞ্জল এবং সরল ভাষায় নিজের ভ্রমণ-বৃত্তান্ত এমন ভাবে লিপিবদ্ধ করিয়াছেন, যাহাতে সত্যের মর্য্যাদা কোনও স্থানে ক্ষুণ্ণ হয় নাই, অথচ রচনাটি বাস্তবিকই সুন্দর এবং চিত্তাকর্ষক হইয়াছে। আমরা বঙ্গীয় সাহিত্যে এই জাতীয় গ্রন্থের বহুল প্রচার কামনা করি।

গবর্ণমেণ্ট সংস্কৃত কলেজ,
বেনারস।
৮ই জুলাই, ১৯৩১

শ্রীগোপীনাথ কবিরাজ

পুস্তক-প্রাপ্তিস্থান

শ্রীঅমরনাথ ভট্টাচার্য্য

১৯০নং সোনারপুরা, ৺কাশীধাম,

অথবা

বসুমতী সাহিত্য-মন্দির

১৬৬নং বহুবাজার ষ্ট্রীট্, কলিকাতা